(তাঁহার রাধাকৃষ্ণ কেহই আদর্শপদবাচ্য নহে) তাঁহার কৃষ্ণ রূপমোহে অন্ধ, নীতি ও সংযমের শাসন মানে না, নিজ অলৌকিক শক্তি ও ভগবত্তা সম্বন্ধে অত্যন্ত সচেতন ও নিজ মর্যাদা সম্বন্ধে দারুণ অভিমানী—রাধা তাহার দূতীকে অপমান করিয়াছিল ও তাহাকে দিয়া ভার বহাইয়াছিল ইহা সে মুহূর্তের জন্যও ভোলে না। সে রাধাকে বশীভূত করিয়া তারপর তাহার নির্মম প্রত্যাখ্যানের দ্বারা তাহার পূর্ব অপমানের প্রতিশোধ লইয়াছে, প্রেমিকের কোমল, আত্মভোলা মনোভাব তাহার একেবারেই নাই। রাধা প্রথম দিকে অশিক্ষিত গ্রাম্য বালিকার মত, প্রেম-নিবেদন বুঝিবার মত অনুভূতি তাহার নাই—কৃষ্ণের নিকট আত্মদান করিয়াও সে খুঁটিনাটি লইয়া তাহার সহিত কলহ করে ও তাহাকে অপদস্থ করিবার ফিকির খোঁজে। (তাহার প্রথম দিকের যে পরিচয় আমাদের মনে প্রধান হইয়া উঠে তাহা এক কলহপরায়ণা, কথাকাটাকাটিতে পটু, একগুঁয়ে গ্রাম্য নারীর) শেষের দিকে অবশ্য প্রেমের অনুভূতি ও বিরহের অন্তর্দাহে তাহার প্রকৃতির সম্পূর্ণ রূপান্তর ঘটিয়াছে—সে বিরহসন্তপ্তা, প্রেমের জন্য সর্বস্বত্যাগে প্রস্তুত আদর্শ প্রণয়িনীতে পরিণত হইয়াছে। (রাধা-চরিত্রের এই আমূল পরিবর্তন বড়ু চণ্ডীদাসের চরিত্রাঙ্কণের অদ্ভুত শক্তির পরিচয় দেয়।

শ্রীকৃষ্ণকীর্তনের রাধা ও কৃষ্ণ

কিন্তু এই স্থূল, শালীনতাহীন কাহিনীর মধ্যে যে কবিত্বশক্তি ও জীবন-অভিজ্ঞতার পরিচয় পাওয়া যায় তাহা সত্যই বিস্ময়কর।) তীক্ষ্ণ চটুল সংলাপের দ্বারা নাটকীয় রসসৃষ্টি করিতেও কবি সুনিপুণ। নবজাত বাংলা ভাষা এই কবির হাতে যে কিরূপ সাবলীল ও শক্তিমান হইয়া উঠিয়াছে তাহার পরিচয় কাব্যের প্রতি পঙ্‌ক্তিতেই পরিস্ফুট। প্রকৃতির সৌন্দর্য, বিরহের বেদনা ও অন্যান্য মনোভাবের বিচিত্র প্রকাশ গ্রন্থখানির কাব্যোৎকর্ষের হেতু। বিষয়ের স্থূলতা ও রুচির গ্রাম্যতা সত্ত্বেও লেখকের কল্পনাশক্তি ও গভীর জীবনবোধ ইহাতে উজ্জ্বলভাবে প্রকাশিত হইয়াছে। একদিকে কাব্যের উন্নত ভাবাদর্শ, অন্যদিকে বাস্তব জীবনের সরস চিত্র কবির রচনায় সার্থকভাবে মিলিয়াছে। বাস্তব জীবনের অভিজ্ঞতা হইতে লব্ধ বহু প্রবাদ-বাক্য রচনার মধ্যে সন্নিবিষ্ট হইয়া ইহাকে সাধারণের নিকট উপভোগ্য করিয়াছে। নারদ ও বড়াই-এর বার্ধক্যজনিত দেহ-বিকৃতি ও অঙ্গভঙ্গীর সরস বর্ণনায় কবি কৌতুকরসের সৃষ্টি করিয়াছেন। রাধা ও কৃষ্ণের চরিত্র-পরিকল্পনায় সর্বত্র সংগতিরক্ষা হইয়াছে ও ইহাতে কবির মানবচরিত্রজ্ঞানের পরিচয় পাওয়া যায়।

শ্রীকৃষ্ণকীর্তনের কাব্যোৎকর্ষ

ভাষা ও ছন্দের দিক দিয়াও কবি কম কৃতিত্বের অধিকারী নহেন। কাব্যখানিতে পয়ার ও ত্রিপদী ছাড়াও অনেক নূতন ছন্দের প্রয়োগ দেখা যায়—এই ছন্দোবৈচিত্র্য বৈষ্ণব পদাবলী-সাহিত্যের মধ্যে আরও পরিণত রূপ গ্রহণ করিয়াছে। চর্যাপদের সঙ্গে তুলনায় শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা অধিকতর সংস্কৃতানুসারী—মনে হয় পঞ্চদশ শতকে বাংলা ভাষা প্রাকৃত-অপভ্রংশের প্রভাব অতিক্রম করিয়া আবার সংস্কৃতের আদর্শে ফিরিয়া আসিয়াছে। জনসমাজে পৌরাণিক চেতনা বদ্ধমূল হইবার সঙ্গে সঙ্গে কবিতার ভাষাও সংস্কৃত শব্দচয়ন ও প্রয়োগরীতিকে আত্মসাৎ করিয়াছে। সঙ্গে সঙ্গে বাংলা ভাষাব ক্রিয়া সর্বনাম পদ, নানা সংস্কৃত-বহির্ভূত আঞ্চলিক লৌকিক শব্দ ও বাগ্‌ধারা (idiom), সংলাপরীতির বৈশিষ্ট্য প্রভৃতি ইহার প্রকাশভঙ্গীর স্বকীয়তার লক্ষণগুলিও এই কাব্যে স্থান পাইয়াছে ও লেখকের মৌলিকতার পরিচয় দিতেছে। 'চর্যাপদ'-এ বাঙালীর বিশিষ্ট জাতিলক্ষণ সব সময় ধরা পড়ে না—'শ্রীকৃষ্ণকীর্তন'-এ কিন্তু বাঙালীর মনের ছাপটি নিঃসন্দিগ্ধভাবে অনুভব করা যায়, বাঙালী ভাবচেতনা ও জীবনরসবোধের ইহা প্রথম উজ্জ্বল প্রকাশ।

*শ্রীকৃষ্ণকীর্তনের ভাষা ও ছন্দ*

রাধাকৃষ্ণ-প্রেম-কাহিনীতে বড়ু চণ্ডীদাস কতকগুলি নূতন আখ্যান যোগ করিয়াছেন—নৌকাখণ্ড ও দানখণ্ড এই দুই লীলার প্রথম প্রবর্তক তিনিই। প্রাচীন সংস্কৃত পুরাণে ইহাদের উল্লেখ দেখা যায় না। চৈতন্যভক্ত শ্রীসনাতন গোস্বামী তাঁহার ভাগবতের টীকায় ইহাদের স্রষ্টা যে চণ্ডীদাস তাহা স্বীকার করিয়াছেন। এই প্রেমলীলা যতই জনসাধারণের মধ্যে প্রসার লাভ করিল, ততই নানা নূতন আখ্যান যোগ করিয়া ইহার বৈচিত্র্যবৃদ্ধির প্রয়োজন হইল ও জনগণের জীবনযাত্রার সহিত ইহার সম্পর্ক ঘনিষ্ঠতর করার চেষ্টা হইল। সে যুগে ব্যবসা-বাণিজ্যের জন্য শুল্ক দেওয়া ও নদী পার হইতে নাবিককে মজুরি দেওয়া লোকের জীবনযাত্রার একটা অপরিহার্য অঙ্গ ছিল; এবং এই অতিপরিচিত প্রথাগুলিও ক্রমশঃ রাধাকৃষ্ণপ্রেমলীলার অঙ্গীভূত হইল। অবশ্য বড়ু চণ্ডীদাসের কাব্যে এই শুল্ক আদায়ের উৎপীড়নমূলক দিকটাই দেখানো হইয়াছে—ইহার কোন আধ্যাত্মিক তাৎপর্য তখনও আরোপিত হয় নাই। চৈতন্য-পরবর্তী যুগে ইহাদিগকে সূক্ষ্মতর রূপক-অর্থ-মণ্ডিত করা হইয়াছে। ভগবানের নিকট ভক্ত তাহার সর্বস্ব নিবেদন করিলেই ভবের হাটে তাহার বেচা-কেনা সার্থক হইবে ও সংসারসমুদ্র সে অবলীলাক্রমে উত্তীর্ণ হইতে পারিবে। বড়ুর ইঙ্গিত পরবর্তী যুগে পূর্ণতর তাৎপর্যে উদ্ভাসিত হইয়াছে।

*শ্রীকৃষ্ণকীর্তনে নূতন আখ্যান ও আধ্যাত্মিকতা*

৩

## শ্রীকৃষ্ণকীর্তন হইতে সংকলিত উদাহরণ

(১)

**কেদার রাগঃ॥ রূপকং॥**

কে না বাঁশী বাএ বড়ায়ি কালিনী নইকুলে।
কে না বাঁশী বাএ বড়ায়ি এ গোঠ গোকুলে॥
আকুল শরীর মোর বেআকুল মন।
বাঁশীব শবদেঁ মো আউলাইলোঁ বান্ধন॥ ১॥

কে না বাঁশী বাএ বডায়ি সে না কোন জনা।
দাসী হআঁ তার পাএ নিশিবোঁ আপনা॥ ধ্রু॥
কে না বাঁশী বাএ বড়ায়ি চিত্তের হরিষে।
তার পাএ বড়ায়ি মোঁ কৈলোঁ কোন দোষে॥
অঝর ঝরএ মোব নয়নের পাণী।
বাঁশীর শবদেঁ বড়ায়ি হারায়িলোঁ পরাণী॥ ২॥

আকুল করিতেঁ কিবা আহ্মার মন।
বাজাএ সুসর বাঁশী নান্দের নন্দন॥
পাখি নহোঁ তার ঠাই উড়ী পড়ি জাওঁ।
মেদিনী বিদার দেউ পসিআঁ লুকাওঁ॥ ৩॥

বন পোড়ে আগ বড়াই জগজনে জাণী।
মোর মন পোড়ে যেহ্ন কুম্ভারের পণী॥
অন্তর সুখাএ মোর কাহ্ন অভিলাসে;
বাসলী শিরে বন্দী গাইল চণ্ডীদাসে॥ ৪॥

[ বাএ=বাজায়। নই=নদী। বেআকুল=ব্যাকুল। কৈলোঁ=করিলাম আহ্মার=আমার। সুসর=সুস্বর। নহোঁ=নহি। যেহ্ন=যেন।]

( ২ )

**ললিত রাগঃ ॥ একতালী ॥**

ময়ূর-পুচ্ছে বান্ধি চূড়া কেশ পাশে দিআঁ বেঢ়া
কনয়া কুসুমে বান্ধী জটা।
দেহ নীল-মেঘ-ছটা গন্ধ-চন্দনেব ফোটা
যেন উয়ে গগনে চান্দগোটা ॥ ১ ॥

দূতা ল তোহ্মে কি দেখিলেঁ কৃষ্ণ জাঁয়িতে। আল।
এ বাটে জায়িতেঁ গায়িতে নান্দের পোঁঅ
হাঁসিতে এ বাঁশী বোলালিতেঁ ॥ ধ্রু ॥
নির্ম্মল কমল বঅনে নীল উতপল নয়নে
রতন কুণ্ডল শোভে কন্নে।
মাণিক দশন-যুতী গিএ শোভে গজমুতী
জীএ রাহি তার দরশনে ॥ ২ ॥

চন্দন-চর্চ্চিত গাএ ঘাঘর মগর পাএ
হেন বেশ হেন দবশনে।
নেত পবিধান লাসী হাতে মোহারী বাঁশী
সে কৃষ্ণ গেলান্ত গগনে ॥ ৩ ॥

মোঞ ত অভিমানী রাহী তেঁসি হারায়িলোঁ কাহ্নাঞি
এবেঁ তাক চাহি বন-দেশে।
তথাঁত পাইব সুধী বড়ায়ি তোহ্মাব বুধী
গাইল বড়ু চণ্ডীদাসে ॥ ৪ ॥

( ৩ )

**ললিত রাগঃ ॥ একতালী ॥**

যে কাহ্ন লাগিআঁ মো আন না চাহিলোঁ
বড়ায়ি না মানিলোঁ লঘুগুরু জনে।
হেন মনে পরিহাসে আহ্মা উপেখিআঁ রোষে
আন লআঁ বঞে বৃন্দাবনে ॥ ১ ॥

বড়ায়ি গো
কত দুখ কহিব কাঁহিনী।
দহ বুলী ঝাঁপ দিলোঁ সে মোব সুখাইল ল
মোঞ নারী বড় অভাগিনী ॥ ধ্রু ॥
নান্দের নন্দন কাহ্ন যশোদাব পো আল
তার সমে নেহা বাঢ়ায়িলোঁ।
গুপতেঁ রাখিতেঁ কাজ তাক মোঞঁ বিকাসিলোঁ
তাহার উচিত ফল পাইলোঁ ॥ ২ ॥

সামী মোর দুরুবার গোআল বিশাল
প্রতি বোল ননন্দ বাছে।
সব গোপীগণে মোরে কলঙ্ক তুলিআঁ দিল
রাধিকা কাহ্নাঞিঁর সঙ্গে আছে ॥ ৩ ॥

এত সব সহিলোঁ মো কাহ্নের নেহাত লাগী
বড়ায়ি
মোকে নেহ কাহ্নাঞিঁর পাশে।
বাসলী-চরণ শিরে বন্দিআঁ
গাইল বড়ু চণ্ডীদাসে ॥ ৪ ॥

[ আন=অন্য। পো=পুত্র। বিকাসিলোঁ=প্রকাশ করিলাম। গোআল =গোপ। নেহা=স্নেহ, প্রেম। ননন্দ=ননদ। ]

# বিদ্যাপতি

## ৪

বিদ্যাপতি মিথিলা রাজসভার কবি ছিলেন ও পঞ্চদশ শতকে মিথিলার সিংহাসনে অধিষ্ঠিত বিভিন্ন রাজা, রাজমহিষী ও মন্ত্রী সম্বন্ধে তাঁহার পদাবলীর ভণিতায় সপ্রশংস উল্লেখ করিয়াছেন। এই রাজাদের শাসনকাল হইতে বিদ্যাপতির জীবনকালের একটা নিশ্চিত ধারণা করা যাইতে পারে। বিদ্যাপতির জীবন ১৩৮০ হইতে ১৪৬০ পর্যন্ত প্রসারিত ছিল এইরূপ অনুমান নির্ভরযোগ্য।

বিদ্যাপতির কাল

বিদ্যাপতির অধিকাংশ পদ লেখা মৈথিলী ও অবহট্ট বা অপভ্রংশ-মিশ্রিত ব্রজবুলি ভাষায়। ব্রজবুলি কোন প্রাদেশিক অঞ্চলের লিখিত বা কথ্য ভাষা ছিল না—ইহা রাধাকৃষ্ণপ্রেমের মধুর-রস-প্রকাশোপযোগী, পদের লালিত্য ও ধ্বনির ঝঙ্কার-বিশিষ্ট, কবি-সৃষ্ট কাব্য-ভাষা। সম্ভবতঃ বিদ্যাপতিই এই ভাষার আদি স্রষ্টা। বৈষ্ণব ভাবধারা-প্রসারের সঙ্গে সঙ্গে ইহা উড়িষ্যা ও আসাম পর্যন্ত বিস্তৃত হইয়াছিল ও বাংলা দেশে বৈষ্ণবপদ-রচনায় ইহা বাংলা ভাষার সহিত প্রায় সমভাবে প্রযুক্ত হইয়াছে।

ব্রজবুলি

সে-যুগে মিথিলা ও বঙ্গদেশ একই সংস্কৃতির ঐক্যসূত্রে আবদ্ধ ছিল, পরস্পরের মধ্যে ভাব-বিনিময়ের দ্বারা ভাষাগত পার্থক্য সত্ত্বেও এক সাহিত্যিক-গোষ্ঠীভুক্ত ছিল। বিশেষত বিদ্যাপতি পদাবলী-সাহিত্যের আদি রচয়িতা রূপে বাংলা কাব্যের সহিত অবিচ্ছেদ্যভাবে সম্পর্কান্বিত; বাংলার প্রধানতম ভাবধারার উৎস রূপে তিনি বাংলা বৈষ্ণব সাহিত্যের মূল প্রেরণার আধার। তিনি নিজ দেশ হইতে বাঙলা দেশেই অধিকতর আদৃত এবং সাধক কবি ও মহাজন পদকর্তা রূপে স্বীকৃতি পাইয়াছিলেন। সুতরাং জয়দেব যেমন সংস্কৃতে গীতগোবিন্দ লিখিয়াও বাংলা সাহিত্যে স্থান পাইবার যোগ্য, সেইরূপ বিদ্যাপতিও মৈথিলী, অপভ্রংশ (অবহট্ট) ও ব্রজবুলিতে রচনা করিয়াও বাংলা সাহিত্যের ইতিহাসে গৌরবময় আসন অধিকার করিয়াছেন।

বাংলা সাহিত্য ও বিদ্যাপতি

কিন্তু বিদ্যাপতি শুধু বৈষ্ণবপদ রচনাই করেন নাই—তাঁহার রুচি ও মনীষা এত বিচিত্র ও বহুমুখী ছিল যে উহা পঞ্চদশ শতকের লেখকের পক্ষে বিস্ময়কর।

তিনি কেবল কবি ছিলেন না, একটি বিদগ্ধ ও অনুশীলিত মনের অধিকারী ছিলেন। তিনি 'কীর্তিলতা' ও 'কীর্তিপতাকা' নামে দুইখানি ঐতিহাসিক যুদ্ধ-বিগ্রহমূলক কাব্য, স্মৃতি ও পুরাণ সম্বন্ধীয় গ্রন্থ, শিব, দুর্গা ও গঙ্গাস্তুতিবিষয়ক কিছু গ্রন্থ ও 'পুরুষপরীক্ষা' নামে আখ্যানগ্রন্থ অপভ্রংশ ও সংস্কৃত ভাষায় লিখিয়াছিলেন। তাঁহার পদাবলীর মধ্যে হরগৌরী, কালী, গঙ্গা প্রভৃতি শাক্ত দেবদেবীর স্তুতিমূলক পদও আছে। তিনি যে বিশুদ্ধ বৈষ্ণব-মতাবলম্বী রাধাকৃষ্ণ-উপাসক ছিলেন তাহাও মনে হয় না—তিনি বৈষ্ণবশক্তিনির্বিশেষে বহু দেবদেবীরই উপাসনা করিতেন। তাছাড়া রাজসভার সহিত দীর্ঘকাল নিবিড় সংস্রব ও রাজকার্য পরিচালনার অভিজ্ঞতা হইতে তাঁহার যে প্রখর বাস্তবজ্ঞান ও ক্ষুরধার বিষয়বুদ্ধি ছিল তাহাও তাঁহার রচনায় পরিস্ফুট। তিনি বহুভাষাবিদ ও ভাষাতত্ত্বজ্ঞ ছিলেন এরূপ প্রমাণেরও অভাব নাই। মোট কথা বিদ্যাপতি সে-যুগের পক্ষে যে অসাধারণ মনীষাসম্পন্ন ও নানাবিষয়ক পাণ্ডিত্য-সমন্বিত ব্যক্তি ছিলেন ও সাধারণ ভাবসর্বস্ব কবি হইতে জীবনের সকল দিকের সহিত আরও ঘনিষ্ঠভাবে পরিচিত ছিলেন, তাহা নিঃসন্দেহ।

বিদ্যাপতির বহুমুখী-প্রতিভা ও রচনা-বৈচিত্র্য

৫

তথাপি বৈষ্ণব পদকর্তারূপেই বিদ্যাপতির মুখ্য পরিচয়। তিনি বৈষ্ণব ভাব-সাধনার স্বর্ণসূত্রেই বাংলা সাহিত্যের সঙ্গে সংযুক্ত। তাঁহার পদে তিনি যে বিভিন্ন রসের প্রবর্তন করিলেন ও ভক্তি ও রূপমুগ্ধতার সুর যোজনা করিলেন, চৈতন্যোত্তর পদাবলী-সাহিত্যে তাহাই অনুসৃত হইয়াছে। রাধাকৃষ্ণের প্রেমলীলাকে তিনি পরিণতির নানা স্তরে বিভক্ত একটি সমগ্র মানবিক প্রেমকাহিনীরূপে কল্পনা করিলেন ও ইহারই মধ্যে অধ্যাত্ম তাৎপর্য আরোপ করিলেন। তাঁহারই পদের অনুসরণে পরবর্তী কবি ও আলঙ্কারিকেরা এই প্রেমকে পূর্বরাগ, মিলন, মান, অভিসার, বিরহ, মাথুর-বিরহ ও ভাবসম্মিলন প্রভৃতি বিভিন্ন পালাতে বিন্যস্ত করিয়া ইহাকে একটি সুনির্দিষ্ট রসপরিণতি দিলেন। বড়ু চণ্ডীদাসের 'শ্রীকৃষ্ণকীর্তন'-এ কেবল মিলন ও বিরহ ছাড়া আর কোন রসের নিদর্শন পাওয়া যায় না এবং তাঁহার কাব্য মুখ্যত আখ্যায়িকা-কাব্য বলিয়া পদের আঙ্গিকও সেখানে স্থিরীকৃত হয় নাই।

বৈষ্ণব পদাবলী ও বিদ্যাপতি

বিদ্যাপতিই প্রথম এক একটি ভাবের উচ্ছ্বাসকে কয়েকটি পংক্তির মধ্যে গাঢ়বদ্ধ রূপ দিয়া ও শেষে ভণিতার মধ্যে কবির নিজ মন্তব্য যোগ করিয়া পদের অবয়বটি নির্মাণ করিলেন।

চণ্ডীদাস যেমন রাধাকৃষ্ণপ্রেমের মধ্যে গ্রাম্য ভোগাসক্তি ও প্রাকৃত জীবনের প্রতিচ্ছবি দিয়া দৈবী লীলাকে মানবিক রসে অভিষিক্ত করিয়াছেন, বিদ্যাপতিও তেমনি ইহার সহিত উচ্চতর জীবনচর্চার, রাজসভাব বিদগ্ধ রস ও রুচির সংস্পর্শ ঘটাইয়া ইহার রমণীয়তা ও মানবিক আবেদন বহুলাংশে বৃদ্ধি করিলেন। তিনি রাধাকে ভাবমুগ্ধা কিশোরীরূপে আঁকিয়া ও তাহার অন্তরে বয়ঃসন্ধিসুলভ প্রেমেব উন্মেষ দেখাইয়া তাহাকে নূতন করিয়া সৃষ্টি করিয়াছেন। রাধার সখীমণ্ডলী সৃষ্টি করিয়া ও তাহাদিগকে নায়ক-নায়িকার মিলনে ও প্রেমের দৌত্যে নিয়োগ করিয়া ইহার চারিদিকে একটি স্নিগ্ধ হাস্যপরিহাসপ্রীতিপূর্ণ যৌবনাবেশের আবহাওয়া রচনা করিয়াছেন। মানঅভিমানের সুষ্ঠু কল্পনার দ্বারা তিনি প্রেমের বৈচিত্র্য ও নাটকীয়তা বাড়াইয়াছেন, ইহার কুটিল গতি, রহস্যময় প্রকৃতিটি ফুটাইয়া তুলিয়াছেন। বিশেষতঃ অভিসাব-পরিকল্পনা বিদ্যাপতির মৌলিকতার একটি অপূর্ব নিদর্শন। অবশ্য চণ্ডীদাসের নৌকাখণ্ড ও দানখণ্ডের মধ্যে অভিসারের প্রেরণা প্রচ্ছন্ন ছিল; কেনা-বেচার লৌকিক প্রয়োজনের অন্তরালে নায়িকার মিলনোৎকণ্ঠাই লু॰ . আছে। কিন্তু বিদ্যাপতি এই ছলনার পরদা সরাইয়া সোজাসুজি নায়িকার সমস্ত বাঁধভাঙা, উদ্বেলিত হৃদয়োচ্ছ্বাসই দেখাইয়াছেন। আর এই অভিসারকে উপলক্ষ্য করিয়া কবি দুর্গম পথের সমস্ত বাধা, বর্ষার দুর্যোগময়ী প্রকৃতি, বজ্র ও বিদ্যুতের হানাহানি, বনপথের আঁধারে মগ্ন পিচ্ছিলতা প্রভৃতি বর্ণনার অবসর পাইয়াছেন ও ইহাতে সাধনের দুরূহতার ইঙ্গিত দিয়াছেন।

বিদ্যাপতির মৌলিক ভাবকল্পনা

বিরহপর্যায়ের পদে বিদ্যাপতি উদার আত্মবিসর্জন ও গভীর নিঃস্বার্থ ভালবাসার নূতন সুর লাগাইয়াছেন। সংস্কৃত কাব্যসাহিত্যে বিরহ-বর্ণনা একটা আলঙ্কারিক প্রথার মতই ব্যবহৃত হইয়াছে—উহাতে নায়িকার অন্তরবেদনা খুব বড় হইয়া দেখা দেয় নাই। এমন কি কালিদাসের 'মেঘদূত'-এও আমরা রমণীয় চিত্রপরম্পরা যতটা পাই, ততটা অসংবরণীয় হৃদয়াবেগ পাই না। বড়ু চণ্ডীদাসে রাধার বিরহবেদনার আন্তরিকতা সম্বন্ধে কোনও সংশয় নাই; কিন্তু উহাতে নায়িকার চিত্তবিশুদ্ধি বা দেহাতীত আকর্ষণের বিশেষ পরিচয় মিলে না। বিদ্যাপতির পদে আলঙ্কারিক

বিদ্যাপতির বিরহ ও ভাব-সম্মিলনের পদ

প্রথার সঙ্গে ক্ষমাস্নিগ্ধ, আত্মসংযমপূত মনোভাবের মিলন দেখা যায়। বিশেষত মাথুর বিরহের পদগুলিতে আর্তির যে করুণ রস, প্রেমাস্পদকে সম্পূর্ণ মার্জনা করিয়া নিজের দুর্ভাগ্যের জন্য দৈব ও কর্মফলকে দায়ী করার যে প্রবণতা ফুটিয়া উঠিয়াছে তাহার উদারতা ও মাধুর্য উহাদের ভাবোৎকর্ষের কারণ। ভাবসম্মিলনের পদগুলিও বিদ্যাপতিব উন্নত ভাবকল্পনার পরিচয়। তিনি কোনও পুরাণ অনুসরণ না কবিয়া কেবল নিজ কবিমনের সহজ অনুভূতির জন্য রাধাকৃষ্ণের বিরহের পর পুনর্মিলন ঘটাইয়াছেন; এই পদগুলিতে মিলনের নিবিড় আনন্দ উছলিয়া উঠিয়াছে। বিদ্যাপতি ধর্মবিশ্বাসে ঠিক বৈষ্ণব ছিলেন না; চৈতন্যপূর্ববর্তী বলিয়া শ্রীচৈতন্যের অনুভূতিতে রাধাকৃষ্ণ-প্রেমলীলা যে রসমাধুর্য ও ধর্মসাধনারূপে স্ফুরিত হইয়াছিল তাহা তাঁহার নিকট অজ্ঞাত ছিল। তথাপি আশ্চর্যের বিষয় এই যে চৈতন্যধর্মতত্ত্ব না জানিয়াও তিনি ভক্তি ও কবিচিত্তেব সংস্কারের বলেই বহুপদে বৈষ্ণবধর্মের ভবিষ্যৎ পরিণতির পূর্বাভাস দিয়াছেন।

অবশ্য বিদ্যাপতির সব পদই এই উচ্চ ভাবের স্তরে পৌছে নাই। তিনি রাজসভার কবি ছিলেন ও রাজা ও রাজসভাসদ্‌বর্গেব রুচির দিকে লক্ষ্য রাখিয়াই রচনা করিতেন। তাঁহাব অনেক পদে রাজসভার যে প্রেমে সৌন্দর্যবিলাসের আদর্শ প্রচলিত ছিল ও যাহাতে কুরুচির স্পর্শ ছিল সেই দরবারী প্রেমেরই ছবি অঁাকা হইয়াছে। তাঁহার কৃষ্ণ কখনও ভগবান, কখনও বা প্রাকৃত, দেহ-সৌন্দর্যপিয়াসী নায়ক; তাঁহার রাধা কখনও আদর্শ ভক্ত, কখনও বা প্রণয়তত্ত্বে অভিজ্ঞা, সুচতুরা নায়িকা, যিনি নায়ককে গোঁয়ার বলিয়া ব্যঙ্গ করেন। তাঁহার ভণিতায় ঠিক ভক্তের তন্ময়তা ফোটে নাই, রাজানুগৃহীতের কৃতজ্ঞতা ও স্তুতি শোনা যায়। তিনি এমন কি রাজা শিবসিংহকে একাদশ অবতাররূপে অভিহিত করিয়া তাঁহাকে ভগবত্তার মর্যাদায় স্থাপন করিয়াছেন—কোনও ভক্ত বৈষ্ণব কবি আরাধ্যদেবতার এরূপ মর্যাদা-হানি কখনই করিতেন না। সময় সময় তাঁহার পদে তাঁহার সংসারজ্ঞান, লোকচরিত্র-অভিজ্ঞতা, তীক্ষ্ণ সরস মন্তব্য ও কটাক্ষপূর্ণ ইঙ্গিতের নিদর্শন মিলে। মিথিলার গ্রাম্যজীবনযাত্রা, স্থূল হাস্যপরিহাস, সামাজিক রীতিনীতির ছাপও তাঁহার রচনাকে চিহ্নিত করিয়াছে। মোটকথা বিদ্যাপতি গোড়া হইতেই বৈষ্ণব ভক্ত ছিলেন না; তিনি সংস্কৃত কাব্য-সাহিত্যের ধারা-অনুসরণে লৌকিক প্রেমের কবিতা লিখিতে লিখিতে ক্রমশঃ উহার মধ্যে ভক্তির ও ভাবুকতার সুর মিশাইলেন ও দিব্য প্রেমের চেতনা তাঁহার অন্তরে ধীরে

বিদ্যাপতির প্রেমের আদর্শ ও ক্রম-বিকাশ

ধীরে স্ফুরিত হইল। তাঁহার পদে এই ভাবপরিবর্তনের লক্ষণ সুস্পষ্ট হইয়া উঠিয়াছে।

বিদ্যাপতির সার্বভৌম ধর্মচেতনা

বিদ্যাপতির কয়েকটি পদ সমস্ত সাম্প্রদায়িক ধর্মের উর্ধ্বে যে একটি সার্বভৌম ধর্মচেতনা আছে তাহারই মহিমান্বিত প্রকাশ। এই পদগুলিতে তিনি ভগবানকে কোন পৌরাণিক দেবদেবীরূপে কল্পনা করেন নাই, তাঁহার নিখিলবিশ্বব্যাপী রূপটিই অনুভব করিয়াছেন ও কোন সম্প্রদায়-নির্দিষ্ট মন্ত্র উচ্চারণ না করিয়া সোজাসুজি বিশুদ্ধ ভক্তির আবেগে তাঁহার চরণে আত্মনিবেদন করিয়াছেন। সেইরূপ দুই একটি পদে সমস্ত খণ্ড-সৌন্দর্যের পিছনে, সমস্ত আংশিক প্রেমের অন্তরালে যে একটি অনুভূতির অতীত, অখণ্ড প্রেমসৌন্দর্যের আদর্শ বিরাজমান তাহার চিরসীমাহীন সত্য রূপটি প্রতিবিম্বিত হইয়াছে। এই দুই জাতীয় পদের উদাহরণ নিম্নে দেওয়া হইতেছে। ইহারা প্রমাণ করে যে বিদ্যাপতি শুধু মিথিলার রাজসভার কবি নহেন, শুধু বৈষ্ণব ভক্ত কবি নহেন; তিনি স্থানকালেব গণ্ডী ছাডাইয়া যে সার্বভৌম অনুভূতির উচ্চশিখরে সর্বদেশেব সর্বকালের কয়েকটি মহাকবি আসীন সেখানেই স্থান পাইবাব অধিকারী।

৬

## বিদ্যাপতি হইতে সংকলিত পদ

(১)

**বয়ঃসন্ধি**

আওল যৌবন শৈশব গেল।
চরণচপলতা লোচন লেল ॥
করু দুহুঁ লোচন দূতক কাজ।
হাস গোপত ভেল উপজল লাজ ॥
অব অনুখণ দেই আঁচরে হাত।
সগর বচন কহ নত কয় মাথ ॥
কটিক গৌরব পাওল নিতম্ব।
চলইতে সহচরী কর অবলম্ব ॥

হম অবধারল শুন বর কান।
শুনই অব তুহুঁ করহ বিধান॥
বিদ্যাপতি কবি ইহ রস জানে।
রাজা শিবসিংহ লছিমা পরমাণে॥

( ২ )

## রূপবর্ণনা

এ সখি কি পেখল এক অপরূপ।
শুনইতে মানবি সপন সরূপ॥
কমলযুগল পর চাঁদক মাল।
তাপর উপজল তরুণ তমাল॥
তাপর বেঢ়ল বিজুরি-লতা।
কালিন্দী-তীর ধীর চলি যাতা॥
শাখা শিখর সুধাকর-পাঁতি।
তাহি নবপল্লব অরুণক ভাঁতি॥
বিমল বিম্বফল যুগল বিকাশ।
তাপর কীর থির করু বাস॥
তাপর চঞ্চল খঞ্জন-যোড়।
তাপর সাপিনী ঝাঁপল মোড়॥
এ সখি রঙ্গিণী কহল নিসান।
পুন হেরইতে হমে হরল পরাণ॥
ভণই বিদ্যাপতি ইহ রস ভণে।
সুপুরুখ মরম তুহুঁ ভল জনে॥

( ৩ )

## আক্ষেপানুরাগ

অংকুর তপন- তাপে যদি জারব
কি করব বারিদ মেহে।
ই নব যৌবন বিরহে গমায়ব
কি করব সে পিয়া-নেহে॥

হরি হরি কে ইহ দৈব দুরাশা।
সিন্ধু নিকটে যদি কণ্ঠ শুখায়ব
কো দূর করব পিয়াসা॥
চন্দনতরু যব সৌরভ ছোড়ব
শশধর বরিখব আগি।
চিন্তামণি যব নিজ গুণ ছোড়ব
কি মোর করম অভাগি॥
শ্রাবণ মাহ যব বিন্দু ন বরিখব
সুরতরু বাঁঝ কি ছন্দে।
গিরিধর সেবি ঠাম নাহি পায়ব
বিদ্যাপতি রহু ধন্দে॥

( ৪ )

**ভাব-সম্মিলন**

আজু রজনী হম ভাগে গমাওঁলু
পেখলুঁ পিয়ামুখ-চন্দা।
জীবন যৌবন সফল করি মানলুঁ
দশদিশ ভেল নিরদন্দা॥
আজু মঝু গেহ গেহ করি মানলুঁ
আজু মঝু দেহ ভেল দেহা।
আজু বিহি মোহে অনুকূল হোঅল
টুটল সবহুঁ সন্দেহা॥
সোই কোকিল অব লাখ লাখ ডাকউ
লাখ উদয় করু চন্দা।
পাঁচবান অব লাখ বান হোউ
মলয়-পবন বহু মন্দা॥
অব মঝু যব পিয়া সঙ্গ হোঅত
তবহি মানব নিজ দেহা।
বিদ্যাপতি কহ অলপ ভাগি নহ
ধনি ধনি তুয় নবনেহা॥

( ৫ )

### প্রার্থনা

মাধব, বহুত মিনতি কর তোয় ।
দেই তুলসী তিল এ দেহ সমর্পিল,
দয়া জনু ছোড়বি মোয় ॥
গণইতে দোষ গুণলেশ না পাওবি
যব তুহুঁ করবি বিচার ।
তুহুঁ জগন্নাথ জগতে কহাওসি
জগ বাহির নহি মুঞি ছার ॥
কিয়ে মানুষ পশু পাখী কিয়ে জনমিয়ে
অথবা কীটপতঙ্গ ।
করম-বিপাকে গতাগতি পুন পুন
মতি রহু তুয় পরসঙ্গ ।
ভণই বিদ্যাপতি অতিশয় কাতর
তরইতে ইহ ভবসিন্ধু ।
তুয়া পদপল্লব করি অবলম্বন
তিল এক দেহ দীনবন্ধু ॥

( ৬ )

### রূপানুরাগ

সখি কি পুছসি অনুভব মোয় ।
সোই পিরীতি অনুরাগ বখানিয়ে
তিলে তিলে নূতন হোয় ॥
জনম অবধি হম রূপ নেহারল
নয়ন ন তিরপিত ভেল ।
সোই মধুর বোল শ্রবণহি শূনল
শ্রুতিপথে পরশ ন গেল ॥

কত মধু যামিনী রভসে গমাওল
　　ন বুঝল কৈছন কেলি।
লাখ লাখ যুগ হিয় হিয় রাখল
　　তবু হিয়া জুড়ন না গেলি॥
কত বিদগধ জন রস অনুমগন
　　অনুভব কাহু না পেখ।
বিদ্যাপতি কহ প্রাণ জুড়াইতে
　　লাখে ন মিলল এক॥

# চতুর্থ অধ্যায়

# মঙ্গলকাব্য

## ১

(সুরের ঝংকারের মধ্যে একটা মাদকতা আছে।) চিরচঞ্চল শিশুদের উদ্দাম মনকেও সুরের চুম্বক সজোরে আকর্ষণ করিয়া টানিয়া আনে, নিবিষ্ট ও একনিষ্ঠ করিয়া তোলে। এই সুর-সঙ্গীতের প্রথম ও প্রবল প্রকাশটি দেখা যায় মায়েদের মুখে ঘুম-পাড়ানী গানের মধ্যে। শিশুকালের এই সুরপ্রীতি-ই হয়ত উত্তরকালে সঙ্গীতানুরাগ ও কাব্যসাধনার অন্যতম অনুপ্রেরণা ও প্রযোজক কারণ হইয়া দাঁড়ায়। গীত কিংবা সুর-সমন্বিত কাব্য যে সকল দেশের সাহিত্যেরই আদিমরূপ, তাহার মূলেও হয়ত মানুষের কানের বা সুরের নেশার খানিকটা প্রভাব আছে। বাংলা সাহিত্যেরও প্রথম রূপ চর্যাপদ, মূলতঃ গীত-সুরসমন্বিত কাব্য। কিন্তু শিশুমনও শুধু সুরে খুশী হয় না—তাহার সঙ্গে একটি কাহিনীর ছায়া,—তাহা যতই অর্থহীন ও অস্পষ্ট হউক—একটা প্রাণ-চঞ্চল ঘটনা-প্রবাহ দেখিতে চাহে। ইহার জন্যই রূপকথা ছোটদের এত প্রিয়। এই কারণেই গীতের পরে বা প্রায় সঙ্গে সঙ্গে সকল সাহিত্যেই কাহিনী-কাব্য আত্মপ্রকাশ করিয়াছে। বাংলা সাহিত্যের প্রথম ও নিজস্ব কাহিনী-কাব্য, পাঁচালী-কাব্য হইতেছে মঙ্গলকাব্য। মঙ্গলকাব্যও পালা হিসাবে গান করা হইত। তবে, ইহাতে সুর হইতে কাহিনীর প্রাধান্য বেশী। এখন আমরা সুর-বর্জিত মঙ্গলকাব্যের কাহিনী পাঠ করিয়া উহার ভাব-প্রেরণাটুকু বুঝিতে চেষ্টা করি।

মঙ্গলকাব্যের আদি ভাব-প্রেরণা

মঙ্গল কথাটির আভিধানিক অর্থ হইতেছে কল্যাণ। যে কাব্যের কাহিনী শ্রবণ করিলে সর্ববিধ অকল্যাণ নাশ হয় এবং পূর্ণাঙ্গ মঙ্গল লাভ হয়, তাহাকেই মোটামুটি মঙ্গলকাব্য বলা হয়। এই মঙ্গলকাব্যের মূল বিষয় এক একটি দেবতার মাহাত্ম্য-কীর্তন। এই দেবতাদের মধ্যে আবার স্ত্রীদেবতার প্রাধান্য বেশী। মনসা ও চণ্ডী-ই মঙ্গলকাব্যের প্রধান স্ত্রীদেবতা। ধর্মঠাকুর পুরুষদেবতা। শিবঠাকুরকেও ব্যাপকার্থে মঙ্গলকাব্যের বিষয়রূপে অন্তর্ভুক্ত করা যায়।

বাংলা সাহিত্যের ইতিহাসকে তিনটি যুগে ভাগ করা হইয়াছে। মোটামুটি ভাবে প্রাগ্‌ইসলাম যুগকে আদিযুগ, মুসলমান আমলকে মধ্য যুগ, আর ইংরাজ আমল ও পরবর্তী কালকে আধুনিক যুগ বলা যায়। মঙ্গলকাব্য এই মধ্য যুগের কাব্য। মঙ্গলকাব্যের উদ্ভব, সমুন্নতি ও অন্ত্য-পরিণতি মধ্য যুগের চৌহদ্দির মধ্যেই সীমাবদ্ধ।

মঙ্গলকাব্যের ঐতিহাসিক পটভূমি

বাঙলা দেশে তুর্কী আক্রমণ হইল হিন্দু সেন রাজত্বের সময়ে, দ্বাদশ-ত্রয়োদশ শতকের সন্ধিক্ষণে। কেন সেন-রাজারা এই লঘু আক্রমণ প্রতিহত করিতে পারিলেন না সে সম্বন্ধে ঐতিহাসিকগণ বহু অনুসন্ধান করিয়াছেন। রাজশক্তির পশ্চাতে জনসমর্থন না থাকিলে, অন্ততঃ রাজশক্তির সহিত প্রজাসাধারণের একটা মৈত্রী-সম্বন্ধ না থাকিলে তাহা কদাচ শক্তিশালী হইতে পারে না। মনে হয় যে ব্রাহ্মণ্যধর্মের পৃষ্ঠপোষক সেন রাজারা মাত্র স্বল্পসংখ্যক উচ্চবর্ণের আনুগত্য লাভ করিয়াছিলেন। ফলে সংখ্যাগরিষ্ঠ নিম্নশ্রেণীর উৎপীড়িত বাঙালী-সাধারণ বৈদেশিক আক্রমণের সময় হয় রাজবিরোধী কিংবা উদাসীন ছিল। ক্ষমতাচ্যুত বৌদ্ধেরা হয়ত আক্রমণকারীদের প্রত্যক্ষ সহায়তা করিয়া থাকিবে। বৌদ্ধ-অধ্যুষিত অঞ্চলে মুসলমান ধর্মের ব্যাপক প্রাদুর্ভাব দেখিয়া মনে হয়, হয়ত তাহারা অধিক সংখ্যায় ধর্মান্তর গ্রহণ করিয়া থাকিবে।

বাঙলা মূলতঃ অনার্য-অধ্যুষিত দেশ এবং বাঙালী জাতি মিশ্র জাতি। উন্নততর আর্যধর্ম ও সভ্যতার হাজার বৎসরের প্রচণ্ড চাপে বাঙালী আর্য সংস্কৃতি গ্রহণ করিয়াছিল। বৌদ্ধ ও জৈন ধর্মের প্লাবন মন্দীভূত ও বিলুপ্ত হইবার পর সমগ্র ভারতে যখন আবার বৈদিক ধর্মের প্রাধান্য স্থাপিত হইল, তখনও উচ্চবর্ণের বাঙালী ব্যতীত সাধারণ বাঙালীর মধ্যে আর্যধর্মের উন্নত আদর্শবাদের উল্লেখযোগ্য প্রসার হয় নাই। তাহারা নিজেদের লৌকিক দেবতার সহিত পৌরাণিক দেবদেবীর মিশ্রণ ঘটাইয়া নূতন ধর্মের ও নূতন দেবতার সৃষ্টি করিয়া খিড়কি দরজা দিয়া আর্যধর্মে প্রবেশ করিল। মঙ্গলকাব্যের দেবদেবীরা বাঙলার মাটিতে সৃষ্ট এই নূতন দেবতা।

এই লৌকিক দেবতা-ব্যূহে স্ত্রীদেবতার প্রাধান্য অনার্য সংস্কৃতির সুস্পষ্ট নিদর্শন। বৈদিক ধর্মে স্ত্রীদেবতার আসন একান্ত ভাবেই গৌণ। পক্ষান্তরে তন্ত্রশাস্ত্রের প্রধান দেবতা নারীরূপা এবং তন্ত্রের পুণ্যভূমি হইতেছে বাঙলা দেশ। কাজেই এইখানে নারী-দেবতার প্রাধান্য যদিও অনার্য উৎস হইতে আসিয়া থাকে, তথাপি আর্যধর্মনির্দিষ্ট তন্ত্রসাধনার প্রভাবেই উহা জাতীয় জীবনে বদ্ধমূল

হইয়াছে। পরে বৈদিক, বৌদ্ধ-তান্ত্রিক, হিন্দু-তান্ত্রিক, পৌরাণিক ভাবাদর্শের মিশ্রণে এবং বাঙালীর নিজের সমাজ ও পরিবার জীবনের নারী-প্রাধান্যের সহিত সামঞ্জস্য রক্ষা করিয়া এই নারীদেবতা সমগ্র বাঙালী জাতির অকুণ্ঠ স্বীকৃতি পাইয়াছিলেন।

কিন্তু এই পরিণতি তুর্কী আক্রমণের পূর্বে আসে নাই। ইহার আগে নিম্নশ্রেণীর লোকেরা তাহাদের পূর্বাগত প্রথানুসারে পথে-প্রান্তরে, গাছে-পাথরে এই লৌকিক দেবদেবীর পূজা করিত, তৈল-সিন্দুর-পান দিয়া উলুধ্বনি করিয়া প্রসাদ ভিক্ষা করিত। এই লৌকিক দেবতারা একাধারে ভয়ংকর ও ভক্তবৎসল ছিলেন। প্রসন্ন হইলে একদিকে যেমন ইঁহারা ভক্তের জন্য যে-কোন কঠিন কাজ করিয়া দিতেন, অন্যদিকে ক্রুদ্ধ হইলে চরম সর্বনাশ করিতেও পশ্চাৎপদ হইতেন না। মনসা, চণ্ডী এবং খানিকটা ধর্মঠাকুর—এই তিনটি প্রধান গণদেবতার মধ্যে এই বিশিষ্টতা অধিকভাবে পরিস্ফুট।

আর একটা বিষয় লক্ষণীয়। এই সব মঙ্গলকাব্যের নায়ক-নায়িকারা প্রধানতঃ বণিক সম্প্রদায় ও সমাজের নিম্নশ্রেণীর অন্তর্ভুক্ত। ব্রাহ্মণ-ক্ষত্রিয়াদি উচ্চশ্রেণীর প্রাধান্য এই সময়ে অপেক্ষাকৃত গৌণ। প্রাচীন কালে, বৌদ্ধ রাজাদের আমলে বাঙালী সওদাগর সপ্তডিঙ্গা, চৌদ্দডিঙ্গার বহর লইয়া বিভিন্ন পট্টনে বাণিজ্য করিতে যাইতেন। তাঁহাদের এই সাড়ম্বর দুঃসাহসিক অভিযান লইয়া কিছু কাহিনী প্রচলিত ছিল। সেই সব কাহিনীই হয়ত কোন কোন মঙ্গলকাব্যের মূল আখ্যায়িকার অস্থিকংকালরূপে গৃহীত হইয়া থাকিবে। ইহা দ্বারাও অনুমান করা যায় যে মঙ্গলকাব্যের কাহিনীগুলি মূলতঃ বাঙালীর নিজের জীবন-অভিজ্ঞতা ও ভাগ্যবিপর্যয়ের উপাদানে রচিত।

ত্রয়োদশ শতকে মুসলমান রাজশক্তি প্রতিষ্ঠিত হইবার পর বিধর্মী রাজশক্তির চাপে বাঙালী উচ্চ ও নিম্নশ্রেণীর মধ্যে ব্যবধান ধীরে ধীরে ঘুচিতে লাগিল। ভক্তি-বাদের মূল কথাই হইল আত্মশক্তিতে অবিশ্বাস ও দৈবানুগ্রহের উপর একান্ত নির্ভরশীলতা। উচ্চবর্ণের মধ্যে পৌরাণিক চেতনা যতই পরিস্ফুট হইল, দেবতার অলৌকিক মাহাত্ম্য যতই তাহাদিগকে মুগ্ধ করিতে লাগিল, ততই তাহাদের মধ্যে দেবতার নিকট এই আত্মসমর্পণ-প্রবণতা বৃদ্ধি পাইতে লাগিল। তাহার উপর রাষ্ট্রনৈতিক জীবনে পরাজয় ও অসহায়ত্ববোধ এই ভাবকে আরও ঘনীভূত করিল। এই পরিস্থিতিতে উচ্চশ্রেণীর বাঙালীরাও লৌকিক দেবদেবীর দৈবী শক্তির উপর নির্ভরশীল হইয়া নিম্নশ্রেণীর লোকের খুব কাছাকাছি আসিয়া পড়িল ও উভয়

শ্রেণীর মধ্যে একটা ভাবগত ঐক্য গড়িয়া উঠিল। দেবতার সন্তুষ্টি-অসন্তুষ্টির উপরই মানুষের শুভাশুভ ও সৌভাগ্য-দুর্ভাগ্য নির্ভর করে; পুরুষকার নহে, দৈবই সর্বশক্তির আধার—এই বিশ্বাস উচ্চশ্রেণীর মধ্যেও প্রসারিত হইল। তখনই শিক্ষিত উচ্চশ্রেণীর কবিগণ চিরাগত মূল আখ্যায়িকার খড়-কুটার কাঠামোর উপরে শাস্ত্র-পুরাণের মাটির প্রলেপ দিয়া, বৈদিক-তান্ত্রিক কল্পনার রঙ ফলাইয়া যে মঙ্গলমূর্তি রচনা করিলেন—তাহাই বাঙলার নিজস্ব কাহিনীকাব্য মঙ্গলকাব্য রূপে প্রায় পাঁচশত বৎসর পর্যন্ত বাঙালীর চিত্তবিনোদন করিয়াছে।

মঙ্গলকাব্যের কতকগুলি সাধারণ লক্ষণ আছে। মোটামুটি এই জাতীয় রচনা চারিটি অংশে বিভক্ত থাকে। প্রথম অংশে বন্দনা। এই অংশে নানা দেবদেবীর বন্দনা করা হয়। এই বন্দনা একান্তভাবে অসাম্প্রদায়িক। ইহাতে শুধু যে ইষ্ট দেবতার বিরুদ্ধ সম্প্রদায়ের দেবদেবীর বন্দনাই হইত তাহা নহে, হিন্দু-মুসলমান নির্বিশেষে সকল শ্রেণীর উপাস্যদের প্রতি শ্রদ্ধা নিবেদন করা হইত।

মঙ্গলকাব্যের সাধারণ লক্ষণ

দ্বিতীয় অংশ—গ্রন্থ-রচনার কারণ-বর্ণনা। ইহার মধ্যে কবির আত্মপরিচয় থাকিত। প্রায় সব মঙ্গলকাব্যই যে স্বপ্নাদেশে বা দৈবনির্দেশে রচিত হইয়াছে—তাহা উল্লিখিত হইয়াছে।

তৃতীয় অংশ—দেবখণ্ড। পৌরাণিক দেবতার সহিত লৌকিক দেবতাদের সম্বন্ধ-স্থাপনই ইহার মূল কথা। এই অংশে শিবের সম্বন্ধ ও প্রাধান্য লক্ষণীয়।

চতুর্থ অংশ—নরখণ্ড এবং মূল আখ্যায়িকার বর্ণনা। দেবতার পূজা-প্রচারের জন্য কোন কোন দেবতা ও স্বর্গবাসীর শাপভ্রষ্ট হইয়া নরলোকে জন্মগ্রহণের বর্ণনা আছে। চণ্ডীমঙ্গলের কালকেতু-ফুল্লরা দেবরাজ ইন্দ্রের পুত্র ও পুত্রবধূ নীলাম্বর ও মায়া; মনসামঙ্গলের বেহুলা-লখীন্দর ঊষা-অনিরুদ্ধ।

এই নরখণ্ড-বর্ণনার মধ্যে আরও কয়েকটি আঙ্গিক আছে। মুখ্যতঃ নায়িকাদের বারমাসের সুখদুঃখের কাহিনীর বর্ণনামূলক 'বারমাস্যা'-অংশ এই আঙ্গিকের অন্যতম। এতদ্ব্যতীত চৌতিশা অর্থাৎ বিপন্ন নায়ক-নায়িকাকর্তৃক চৌত্রিশ অক্ষর যোগে ইষ্টের স্তুতি, নায়িকার সজ্জা ও রন্ধন-প্রণালী ইত্যাদি উল্লেখযোগ্য।

## ২

মঙ্গলকাব্যের ব্যাপ্তিকাল চৈতন্য-পূর্ব যুগ হইতে আরম্ভ করিয়া অন্নদামঙ্গল পর্যন্ত অর্থাৎ প্রায় চারিশত বৎসর ধরা চলে। ইহার মধ্যে বাঙালী সমাজের নানা পরিবর্তন হওয়াই স্বাভাবিক। পাঠানশাহীর অবসানে তখন মোগল সাম্রাজ্য বাঙলার দিকে বাহু প্রসারিত করিয়াছিল। কিন্তু পল্লীপ্রধান বাঙলার সামাজিক ও সাংস্কৃতিক জীবনে রাজনৈতিক ঘনঘটা সাময়িক ছায়াপাত করিলেও কোন বাত্যাচঞ্চল দ্রুত পরিবর্তনের প্লাবন আনিতে পারে নাই। স্বাভাবিক ভাবে শম্বুক-গতিতে জীবনধারা প্রবাহিত হইতেছিল এবং যে পরিবর্তনের পথে সমাজ চলিতেছিল তাহার গতিও ছিল মন্থর। এই কারণে, কোন বৈপ্লবিক পরিবর্তন বা ওলট-পালট না হওয়াতে, এই চারিশত বৎসরের সামাজিক অবস্থা মোটামুটি অতীতানুসারী ছিল এবং মঙ্গলকাব্যগুলির মধ্য হইতে এই ধীর রূপান্তর-প্রক্রিয়ার একটা নক্‌শা পাওয়া যায়। কিন্তু বাহিরের আক্রমণের বেগ খুব বেশী না হইলেও শ্রীচৈতন্যের আবির্ভাব ও তাঁহার প্রভাব বাঙালী-সমাজকে শুধু ধর্ম-জীবনে নহে, সামাজিক-জীবনেও একটি নির্দিষ্ট পরিণতির পথে দ্রুত অগ্রসর করিয়া দিয়াছিল এবং এই গতির প্রবলতাকে অনেকে সমাজ-বিপ্লব বলিয়াও গ্রহণ করিয়াছেন।

মঙ্গলকাব্যে সমাজ-জীবনের ছবি

বাংলা ভাষা ও সাহিত্য তখন সবে শুরু হইয়াছে। কিন্তু ইহা চৈতন্যদেবের পূর্ব পর্যন্ত নবাব, রাজা, জমিদারের আশ্রয় ছাড়া স্বাধীন বিকাশ লাভ করিতে পারে নাই। কবিগণ ‘গুণরাজ খাঁ’ ‘কবিকংকণ’ প্রমুখ নানা খেতাব পাইতেন।

বেশভূষা-অলংকারের মধ্যেও এই সময়ে সুরুচি ও উন্নত শিল্পবোধের পরিচয় পাওয়া যায়। সম্ভ্রান্ত বাঙালীদের পোশাক—“একখানি কাচিয়া পিন্ধে, আর একখান মাথায় বান্ধে, আর একখান দিল সর্ব গায়।” মেয়েরা পশ্চিমাদের মত কাঁচুলি পরিতেন, বিশেষতঃ উৎসব-সময়ে ইহার ব্যতিক্রম ছিল না। মেঘডম্বুর আদি নানা রকমারি শাড়ীর নাম পাওয়া যায়। নিম্ন-শ্রেণীর স্ত্রীলোকেরা পরিত “খুঞার বসন।” শাঁখা স্বর্ণালংকারের নাম পাওয়া যায়, সঙ্গে সঙ্গে ফুলের গহনার প্রতিও আগ্রহ দেখা যায়। পুরুষদের হাতে বলয়, কানে সোনার কুণ্ডল থাকিত। লম্বা চুল রাখা পুরুষগণেরও সৌন্দর্যবর্ধক ছিল। “পরম সুন্দর লখাইর দীর্ঘ মাথায় চুল। জ্ঞাতিগণ ধরি নিল গাঙ্গুড়ির কূল॥” নাগর জীবন সম্বন্ধে কবিকংকণ

মুকুন্দরাম লিখিয়াছেন—"নগরে নাগরজনা, কানে লম্বমান সোনা, বদনে গুবাক হাতে পান। চন্দনে চর্চিত তনু, হেন দেখি যেন ভানু, তসর রঙ্গন পরিধান।" কানাড়ী প্রভৃতি নানা ছন্দে খোঁপা বাঁধিতেন মেয়েরা।

বিদ্যাচর্চা উচ্চশ্রেণীর মধ্যেই সীমাবদ্ধ ছিল। টোলের অধ্যাপক ব্রাহ্মণই হইতেন এবং উঁহাদের ব্যাকরণ-প্রীতি অধিক ছিল। স্ত্রীলোকের মধ্যে শিক্ষার প্রচলন বেশী ছিল না। তবে কেহ কেহ সামান্য কিছু জানিতেন।

দেশে বণিকদিগের খানিকটা খ্যাতি ছিল। সমুদ্রযাত্রার যে সব বর্ণনা দেওয়া হইয়াছে তাহা শোনা-কথা বলিয়াই মনে হয়, বাণিজ্য-বহর নৌকাতে চলিলেও তাহা সমুদ্রপার হইয়াছে বর্ণনা দ্বারা তাহা বোঝা যায় না। দ্রব্যবিনিময় হইত। কড়ি দিয়া সাধারণতঃ কেনা-বেচার রীতি ছিল। পণ্য-মূল্যের তালিকা দেখিয়া জিনিসপত্র অত্যন্ত সুলভ ছিল বলিয়া মনে হয়।

যুদ্ধের বর্ণনা যেগুলি পাওয়া যায় তাহা অনেকখানি কৃত্রিম। যথার্থ বীরত্ব তাহার মধ্যে নাই। বাঙালী সৈনিক ছিল এবং নানা জাতির মধ্য হইতে সৈন্য সংগৃহীত হইত। বড় রকমের যুদ্ধের বর্ণনা মঙ্গলকাব্যে নাই। ধর্মমঙ্গলের যুদ্ধগুলি অতিপ্রাকৃত-প্রভাবপুষ্ট বর্ণনা।

রাজনৈতিক পরিবেশে যে একটা ভয়াবহ অনিশ্চয়তার পরিস্থিতি বা ব্যাপক মাৎস্যন্যায় প্রচলিত ছিল তাহা মনে করিবার কারণ নাই। মুসলমান ডিহিদার ও নবাবগণ ক্ষেত্রবিশেষে বিধর্মীদের উপর অত্যাচার করিতেন। বিজয়গুপ্তের মনসামঙ্গল, মুকুন্দরামের চণ্ডীমঙ্গলে তাহার আভাস আছে। কিন্তু তাহা কদাচ অরাজকতা সৃষ্টি করে নাই—স্থানীয় ও সাময়িক বিশৃঙ্খলার সৃষ্টি করিয়াছে মাত্র। কবিকংকণ মুকুন্দরাম কালকেতুর নগর-পত্তন-পালার যে নিখুঁত বর্ণনা করিয়াছেন এবং তাহাতে যে বিভিন্ন জাতির জীবনযাত্রার ছবি দিয়াছেন, তাহাতে একটা নূতন সমাজ-সংগঠন ও বিরুদ্ধ উপাদানের সমন্বয়ের এক সুনিশ্চিত আভাস মিলে। ইংরেজ যুগ পর্যন্ত যে সমাজ-ব্যবস্থা ও রীতি প্রচলিত ছিল তাহার যে প্রথম ভিত্তি-পত্তন ষোড়শ শতকে হয়, মুকুন্দরামের মঙ্গলকাব্য হইতে আমাদের এই প্রতীতিই জন্মে। ঘরগৃহস্থালির কথা, বহুবিবাহের বিষয়, সতীনের জ্বালা, বশীকরণের ঔষধ করিবার চেষ্টা ইত্যাদি নানা বিষয়ের বিচিত্র বিবরণ আছে। ভারতচন্দ্রের আমলে আসিয়া গ্রাম্য জীবনের সরলতা নাগর বিলাসিতার রুচি দ্বারা অভিভূত হইয়াছে দেখা যায়। অন্যান্য মঙ্গলকাব্য হইতে এই কারণে ভারতচন্দ্রের কাব্য অনেকখানি অভিজাত। তাহা হইলেও বাঙালী জাতির সাধারণ

অন্তরের কথাটি ভারতচন্দ্রের মধ্যে ভাষা পাইয়াছে—"আমার সন্তান যেন থাকে দুধে ভাতে।" অর্থাৎ মোটা ভাত মোটা কাপড়ের প্রাচুর্যপূর্ণ সহজ সরল জীবনই তখন অনভিজাত সমাজের প্রধান কাম্য ছিল।

৩

## মনসামঙ্গল

সর্পকুলাধিষ্ঠাত্রী শিবকন্যা মনসার সহিত সৎ-মা চণ্ডীর বিরোধ ছিল। এই বিরোধে মনসার একটি চক্ষু নষ্ট হইয়া গিয়াছিল। মনসার স্বামীর নাম জরৎকারু।

কাহিনী

মনসাপুত্র আস্তিক জন্মেজয়েব সর্পযজ্ঞে উপস্থিত হইয়া সর্পকুলকে বক্ষা করিয়াছিলেন।

মনসা নিজের পূজা প্রচারেব জন্য মূল অবলম্বনরূপে নির্বাচন করিলেন পরম-শৈব চম্পকনগবেব শ্রেষ্ঠ বণিক চাঁদ সদাগরকে। কিন্তু চাঁদ মনসাকে দেবী বলিয়া গ্রাহ্যই করিলেন না; মনসাব দেখানো সকল লোভ ও ভয়-ই চাঁদ উপেক্ষা কবিলেন। তখন রুষ্টা মনসা চাঁদেব সর্বনাশে বদ্ধপবিকর হইলেন। চাঁদের মহাজ্ঞান হৃত হইল, বন্ধু ধন্বন্তরি ও ছয় পুত্র সর্পাঘাতে দেহত্যাগ করিল। বাণিজ্যগামী চাঁদের সপ্তডিঙ্গা মধুকব ডুবিয়া গেল। বহু লাঞ্ছনার পর চাঁদ স্বদেশ-প্রত্যাগত হইয়া নবজাত তরুণ পুত্র লখীন্দরকে দেখিয়া আশ্বস্ত হইলেন। যথাকালে সায়বেনের রূপবতী কন্যা বেহুলার সহিত লখীন্দরের বিবাহ হইল। মনসাব আক্রমণ প্রতিরোধ করিতে চাঁদ সান্তালি পর্বত-উপবে লোহাব বাসর নির্মাণ করিয়াছিলেন। কিন্তু ইহাব মধ্যেও সর্পাঘাতে লখীন্দরের মৃত্যু হইল। স্বামীর মৃতদেহ লইয়া কিশোবী বেহুলা ভাসিয়া চলিলেন এবং দেবলোকে গিয়া দেবতাদিগকে নৃত্যগীতে সন্তুষ্ট করিয়া, মনসাব প্রীতিবিধান করিয়া, স্বামী, ছয় ভাশুর, ডুবানো সপ্তডিঙ্গা মধুকর সব লইয়া ফিরিয়া আসিলেন। বেহুলার অনুরোধে চাঁদ এইবার মনসার পূজা না করিয়া পারিলেন না।

মনসামঙ্গল বাঙালীর অন্যতম প্রধান জাতীয় কাব্য। চাঁদ সদাগরের প্রচণ্ড পৌরুষ, বেহুলার বিদ্যুদ্দীপ্ত নারীত্বের মহিমা—এই কাহিনীটিকে মানবীয় রসে

মনসামঙ্গলের কবি

সমৃদ্ধ করিয়াছে বলিয়া ইহা অতি জনপ্রিয় হইয়াছিল। শত শত কবি মনসামঙ্গল কাহিনী লইয়া কাব্য রচনা করিয়া গিয়াছেন। আমরা ইহার মধ্যে মুখ্য কয়েকজনের পরিচয় মাত্র দিব।

মনসামঙ্গলের আদি কবি বলা হয় **কানা হরি দত্তকে**। বিজয় গুপ্ত লিখিয়াছেন—"প্রথমে রচিল গান কানা হরি দত্ত।" তাঁহার বিশদ বিবরণ জানা যায় নাই। অনুমান ত্রয়োদশ শতকে তিনি পূর্ববঙ্গে মৈমনসিংহ জিলাতে জন্মগ্রহণ করিয়াছিলেন। মৈমনসিংহ জিলাতেই **নারায়ণ দেব** নামে বড় একজন মনসা-মঙ্গলের কবি জন্মগ্রহণ করিয়াছিলেন। এক সময়ে রাঢ় হইতে আসাম পর্যন্ত তাঁহার রচনা খ্যাতিলাভ করিয়াছিল। নারায়ণ দেব সংস্কৃতজ্ঞ ও করুণরস-সৃষ্টিতে সিদ্ধহস্ত কবি ছিলেন। বসিরহাট মহকুমার ব্রাহ্মণ কবি **বিপ্রদাস পিপিলাই** অলংকৃত সরল ভাষায় মনসামঙ্গল রচনা করিয়া খ্যাতি লাভ করিয়াছিলেন।

প্রথম দিকের মনসামঙ্গলকারদিগের মধ্যে শ্রেষ্ঠ ছিলেন **বিজয় গুপ্ত**। পূর্ববঙ্গে বরিশাল জিলার ফুল্লশ্রী গ্রামে তিনি জন্মগ্রহণ করেন। এখনও ফুল্লশ্রীতে বিজয় গুপ্ত-প্রতিষ্ঠিত মনসা অর্চিত হইতেছেন। হুসেনশাহের আমলে ১৪৯৪ খ্রীষ্টাব্দে বিজয় মনসামঙ্গল রচনা করেন। বিজয় গুপ্তের পাঁচালীতে বাস্তব জীবনের নিখুঁত চিত্র পাওয়া যায়। নানা সামাজিক আচার-আচরণ ও দ্রব্যাদির নানা বিবরণে বিজয় গুপ্তের পাঁচালী সমৃদ্ধ।

বিজয় গুপ্তের রচনা-বৈচিত্র্যের কিছুটা নমুনা দেওয়া হইল :

( ১ )

**সোনেকার রন্ধন**

মৎস্য মাংস কাটিয়া থুইল ভাগ ভাগ।
রোহিত মৎস্য দিয়া রান্ধে কলতার আগ॥
মাগুর মৎস্য দিয়া রান্ধে গিমা গাচ গাচ।
মাজ-কটু তৈলে রান্ধে খরসুল মাছ॥
ভিতরে মরিচ গুঁড়া বাহিরে জড়ায় সুতা।
তৈলে পাক করি রান্ধে চিঙড়ীর মাথা॥

বিজয় গুপ্তের করুণরসের বর্ণনাও সরল ও আন্তরিক।

( ২ )

**বেহুলার লোহার বাসরে বিলাপ**

বাও নাই বাতাস নাই লোহার ঘরে বাস।
কোন নাগিনী আসি প্রভুরে কৈল নাশ॥

এ নব যৌবন আমার গেল ছারখার।
কপাল চিরিয়া দেখি কিবা আছে আর ॥
ঢলিয়া পড়িল প্রভু চৈতন্য নাই।
বাসর শূন্য আজু মোর করিলা গোসাঞি ॥

হাস্যরস সৃষ্টিতেও বিজয় গুপ্ত নিপুণ ছিলেন।

( ৩ )

## গোদার বর্ণনা

সকল গুণ আছে গোদার দোষ একখানি।
দারুণ জ্বর পাইলে ছাড়ে ভাত পানি ॥
চট ভুটি মুড়ি দিয়া রৌদ্রে পড়ে থাকে।
অতি বড় কম্প হইলে মাউগেরে মা ডাকে।
ডুমুরিয়া গোদা যেন ছোড়া নায়ের বড়া
চারিদিকে নামিয়াছে পর্বতের ঝরা ॥

চৈতন্যোত্তর যুগে বহু কবি মনসামঙ্গল রচনা করিয়াছেন। তাঁহাদের মধ্যে শ্রীহট্ট অধিবাসী **ষষ্ঠীবর দত্ত** গুণরাজ খাঁ উপাধি পাইয়াছিলেন। পূর্ববঙ্গে মৈমনসিংহ জিলার কিশোরগঞ্জের **দ্বিজ বংশী** পাঁচালীকার ও গায়েন ছিলেন। বংশীদাস রামায়ণের কবি চন্দ্রাবতীর পিতা। প্রবাদ যে, নরঘাতক দস্যু কেনারাম বংশী-দাসের ভাসান শুনিয়া দস্যুবৃত্তি ছাড়িয়া কবির তল্পিবাহক হইয়াছিল। পশ্চিম-বঙ্গে এই কালে সর্বাপেক্ষা জনপ্রিয় মনসামঙ্গলের কবি ছিলেন **কেতকাদাস ক্ষমানন্দ**। কবির আসল নাম ক্ষমানন্দ। মনসার এক নাম কেতকা বলিয়া কবি নিজেকে কেতকাদাস বলিয়া অভিহিত করিতেন। সপ্তদশ শতকে বর্ধমান জিলার কাঁদড়া গ্রামে তিনি জন্মগ্রহণ করেন। রচনার পাণ্ডিত্যপূর্ণ অংশ ছাড়াও তাঁহার মনসামঙ্গল বহু সমসাময়িক বিবরণ ও ভৌগোলিক তথ্যে সমৃদ্ধ। এই সব কবি ব্যতীত কালিদাস, রামজীবন, সীতারাম, বাণেশ্বর, উত্তরবঙ্গের জগজ্জীবন ঘোষাল, জীবন মৈত্র প্রভৃতির নাম উল্লেখযোগ্য।

# চণ্ডীমঙ্গল

চণ্ডীমঙ্গলের কাহিনী দুই স্বতন্ত্র আখ্যানে বিভক্ত। প্রথমটি "আখেটিক-খণ্ড", কালকেতু ব্যাধের কাহিনী ; দ্বিতীয়টি বণিক-খণ্ড, শ্রীমন্তোপাখ্যান।

ইন্দ্রপুত্র নীলাম্বর চণ্ডীব ছলনায় অভিশপ্ত হইয়া ধর্মকেতু ব্যাধের পুত্র কালকেতু রূপে জন্মগ্রহণ করেন। নীলাম্বর-পত্নী ছায়াও সঞ্জয় ব্যাধের কন্যা ফুল্লরা হইয়া জন্মিলেন। যথাকালে কালকেতু ও ফুল্লরার বিবাহ হইয়া গেল। কালকেতুর অত্যাচারে পশুগণ দেবী চণ্ডীর কাছে নালিশ জানাইল। চণ্ডী গোধিকারূপে কালকেতু দ্বাবা ধৃত হইয়া তাঁহার গৃহে আসিলেন। তারপব দেবী নিজমূর্তিতে আবির্ভূত হইয়া কালকেতুকে বহু ধন দিলেন। কালকেতু দেবীব উপদেশে জঙ্গল কাটিয়া নগর বসাইলেন। ভাঁড়ুদত্ত নামে এক ধূর্ত লোক কালকেতুব আশ্রয়ে থাকিয়া প্রজাদের উপর অত্যাচার আরম্ভ করিলে, কালকেতু তাহাকে তাড়াইয়া দিলেন। ক্রুদ্ধ ভাঁড়ু দত্ত নালিশ জানাইল কলিঙ্গ রাজার কাছে। কালকেতু ও কলিঙ্গ রাজার যুদ্ধে কালকেতু পরাজিত ও বন্দী হইলেন। কিন্তু চণ্ডীর প্রসাদে অবিলম্বে তাঁহার মুক্তি ঘটিল। দীর্ঘকাল রাজত্ব করিয়া পুত্রকে সিংহাসন দিয়া কালকেতু-ফুল্লরা স্বর্গে গেলেন।

কালকেতুর কাহিনী

উজানী নগরের সমৃদ্ধ বণিক ধনপতি শ্যালিকা-সম্পর্কিত খুল্লনাকে দেখিয়া মুগ্ধ হইয়া তাহাকে বিবাহ করিলেন। তাঁহার প্রথমা পত্নী লহনা নিঃসন্তানা ছিলেন। ধনপতি বাণিজ্যে গেলে লহনা সতীনের উপর নানা অকথ্য অত্যাচার করিত, একা বনে ছাগল চরাইতে পাঠাইয়া দিত। খুল্লনা পূর্বজন্মে ছিল রত্নমালা নামে অপ্সরা, অভিশপ্ত হইয়া মনুষ্য-জন্ম প্রাপ্ত হইয়াছে। দেবী চণ্ডী এক বিদ্যাধরীকে পাঠাইয়া খুল্লনাকে চণ্ডীপূজা শিখাইয়া দিলেন। ইহার পর ধনপতি বাড়িতে ফিরিয়া কয়েকদিন থাকিয়া সিংহলে বাণিজ্য করিতে যাত্রা করিলেন। পথে কালীদহে এক অদ্ভুত দৃশ্য তাঁহার চোখে পড়িল। পদ্মের উপর বসিয়া একটি সুন্দরী তরুণী একটি বৃহদাকার হস্তী ধরিয়া গিলিতেছে আর উদ্গিরণ করিতেছে। সিংহলে পৌঁছিয়া ধনপতি রাজাকে এই কাহিনী বলিলেন কিন্তু রাজাকে আনিয়া দেখাইতে পারিলেন না। ক্রুদ্ধ রাজা ধনপতিকে কারাগারে নিক্ষেপ করিলেন। দেবী চণ্ডী ধনপতির উপর ক্রুদ্ধ হইয়াছিলেন, কারণ সিংহলে আসিবার পূর্বে ধনপতি খুল্লনার চণ্ডীর ঘট ভাঙিয়া দিয়াছিলেন।

শ্রীমন্ত-উপাখ্যান

এদিকে খুল্লনার এক পুত্র হইল, নাম শ্রীমন্ত। শ্রীমন্ত বড় হইয়া পিতার সন্ধানে সিংহল চলিলেন। কালীদহে শ্রীমন্ত-ও কমলেকামিনী দেখিলেন কিন্তু ধনপতির মত তিনিও সিংহলরাজকে তাহা দেখাইতে পারিলেন না। রাজা শ্রীমন্তের মৃত্যু-দণ্ড দিলেন। শ্রীমন্তের স্তবে সন্তুষ্ট হইয়া দেবী তাঁহাকে উদ্ধার করিলেন। পিতা ধনপতির সহিত শ্রীমন্তের মিলন হইল। সিংহল-রাজ শ্রীমন্তের সহিত নিজ কন্যা সুশীলাব বিবাহ দিলেন। পুত্র, পুত্রবধূ ও বিপুল ধনরত্ন সহ ধনপতি স্বদেশে ফিরিয়া আসিলেন।

নানা কবি চণ্ডী-মাহাত্ম্য বর্ণনা করিয়াছেন। সকলেই কিন্তু 'চণ্ডীমঙ্গল' নামটি গ্রহণ করেন নাই। দ্বিজ মাধব তাঁহার গ্রন্থের নাম দিয়াছেন সারদামঙ্গল, কৃষ্ণজীবন দুর্গামঙ্গল, মুক্তারাম সেন সারদামঙ্গল। অন্যান্য নামও আছে। কালিকামঙ্গল কি অন্নদামঙ্গলও দেবী-মহিমাখ্যাপক গ্রন্থ। কিন্তু বিষয়বস্তু ও মেজাজ উভয় দিক দিয়াই ইহাদের মধ্যে পার্থক্য আছে। পরে এই সম্বন্ধে বিস্তৃত আলোচনা করিব।

চণ্ডীমঙ্গলের কবি

চণ্ডীমঙ্গলের আদি কবি বলিয়া ধরা হয় **মানিক দত্তকে**। মানিক দত্ত মালদহ জিলায় ভুলুয়া অঞ্চলের মানুষ এবং চৈতন্য-পূর্ব কবি। তাঁহার রচনা সরস ও বাস্তবতাপূর্ণ। ষোড়শ শতকেব শেষার্ধে **দ্বিজ মাধব** চণ্ডীমঙ্গল রচনা করিয়া খ্যাত হইয়াছিলেন। তাঁহার নিবাস সপ্তগ্রামে কি চট্টগ্রামে ইহা লইয়া মতানৈক্য আছে। তবে কবির সবগুলি পুঁথিই চট্টগ্রাম অঞ্চল হইতে আবিষ্কৃত হইয়াছে। দ্বিজ মাধবের রচনা বাস্তবতাগুণ-সমৃদ্ধ এবং তিনি সংস্কৃতে ব্যুৎপন্ন ছিলেন। ইহা ছাড়া বলরাম কবিকংকণ, দ্বিজ জনার্দন, দ্বিজ রামদেব, দ্বিজ হরিরাম, মুক্তারাম সেন, রামানন্দ যতি, জয়নারায়ণ দেব প্রভৃতির নাম উল্লেখযোগ্য।

চণ্ডীমঙ্গলের, তথা মধ্যযুগের যাবতীয় মঙ্গলকাব্যের কবি-গোষ্ঠীর মধ্যে সর্বশ্রেষ্ঠ ছিলেন **কবিকংকণ মুকুন্দরাম চক্রবর্তী**। ষোড়শ শতকের শেষভাগে মুকুন্দরাম জন্মগ্রহণ করেন। তাঁহাদের পূর্বপুরুষের বাসভূমি বর্ধমান জিলার অন্তর্গত দামুন্যা গ্রামে। এইখানে নিরুপদ্রব সরল জীবন-যাত্রার মধ্যে একদা মহা অনর্থ আসিয়া দেখা দিল। মানসিংহ তখন বাঙলার সুবাদার। তাঁহার অধীনে মামুদ সরিপ নামে একজন ডিহিদার ঐ অঞ্চলের মালিক হইয়া আসিলেন। অত্যাচারী মামুদের তাড়নায় বহু নর-নারী বাড়ি-ঘর ছাড়িয়া পলাইতে লাগিল। মুকুন্দরামও একরাত্রে স্ত্রী পুত্র ভ্রাতাকে লইয়া গোপনে দেশ ত্যাগ করিলেন। পথে অকথ্য দুঃখকষ্ট, অনাহার অনিদ্রা ভোগ করিয়া শেষে আসিয়া পৌছিলেন

মেদিনীপুর জিলার আড়রা গ্রামের ব্রাহ্মণ জমিদার বাঁকুড়া রায়ের আশ্রয়ে। আসিবার পথে স্বপ্নে মুকুন্দরাম দেবী চণ্ডীর প্রত্যাদেশ পাইয়াছিলেন চণ্ডীমঙ্গল রচনা করিতে। মুকুন্দরাম বাঁকুড়া রায়ের পুত্র রঘুনাথের শিক্ষক-পদে নিযুক্ত হইলেন। এইভাবে অনেক দিন কাটিয়া গেল। বাঁকুড়া রায় স্বর্গলাভ করিলেন, পুত্র রঘুনাথ রাজা হইলেন। তখন রঘুনাথেব আগ্রহে দীর্ঘকাল পর মুকুন্দরাম চণ্ডীমঙ্গল রচনা করিলেন। মুকুন্দরামের চণ্ডীমঙ্গলের মধ্যে তদানীন্তন বাঙালী-সমাজ নিখুঁত ভাবে প্রতিফলিত হইয়াছে। কিন্তু এই বাস্তব-চিত্র-চিত্রণ-ই মুকুন্দরামের শ্রেষ্ঠ গুণ নহে, বাস্তব রসকে জীবন-রসের সহিত মিশাইয়া তিনি অপূর্ব কাব্য-সৌন্দর্য সৃষ্টি করিয়াছেন। তাঁহার রচিত চরিত্রগুলির মধ্যে অখণ্ড জীবন-রসের আস্বাদ লাভ করা যায়। জীবনের প্রত্যক্ষরূপের, স্বতঃস্ফূর্ত জীবন-রস-রসিকতার প্রাচুর্যের যে প্রকাশ মুকুন্দরামের মঙ্গলকাব্যে পাওয়া যায় তাহা বাংলা সাহিত্যে সম্পূর্ণ অভিনব। বস্তু-সঞ্চয় ও বাস্তব রসেব পরিবেশন-নৈপুণ্য —দুই দিক দিয়াই মুকুন্দবাম মধ্যযুগে অপ্রতিদ্বন্দ্বী ছিলেন। শব্দ সংগ্রহে ও যোজনায়, অলংকারের নিপুণ পরিবেশনে, বর্ণনার অকপটতায় তাঁহার রচনা সর্বত্রই সমৃদ্ধ। আমরা কযেকটি অংশ উদ্ধার করিয়া নমুনা দেখাইতেছি :

(১)

**ফুল্লরার দুঃখের বারমাস্যা**

সুপাপিষ্ঠ জ্যৈষ্ঠ মাস প্রচণ্ড তাপন।
রবিকরে করে সর্ব শরীর দাহন॥
পসরা এড়িয়া জল খাইতে নাহি পারি।
দেখিতে দেখিতে চিলে করে আধাসারি॥
পাপিষ্ঠ জ্যৈষ্ঠ মাস পাপিষ্ঠ জ্যৈষ্ঠ মাস।
বঁইচির ফল খায়্যা করি উপবাস॥
আষাঢ়ে পূরিল মহী নব-মেঘ-জল।
বড় বড় গৃহস্থের টুটিল সম্বল॥
মাংসের পসরা লইয়া ঘুরি ঘরে ঘরে।
কিছু ক্ষুদ কুড়া পাই উদর না ভরে॥
বড় অভাগ্য মনে গণি বড় অভাগ্য মনে গণি
কত শত খায় জোঁক, নাহি খায় ফণী॥

(২)

**সুশীলার সুখের বারমাস্যা**

নিদারুণ জ্যৈষ্ঠ মাসে প্রচণ্ড তপন।
পথ পোড়ে খরতর রবির কিরণ॥
শীতলচন্দন দিব চামরের বায়।
বিনোদ-মন্দিরে থাক না চলিহ রায়॥
নিদাঘ জ্যৈষ্ঠ মাসে নিদাঘ জ্যৈষ্ঠ মাসে।
পূরিবে উদর নাথ পাকা আম্র রসে॥
আকাশে গর্জায় মেঘ নাচায় ময়ূর।
নবজলে মদমত্ত ডাকয়ে দাদুর॥
আমার মন্দিরে থাক না চলিহ দূর।
শালি অন্ন দধিখণ্ড ভুঞ্জাব প্রচুর॥
আষাঢ় সুখের হেতু আষাঢ় সুখের হেতু।
নিদাঘ বরিষা হিম একে তিন ঋতু॥

(৩)

**লহনাকে দুর্বলার কুপরামর্শ**

দু সতীনে প্রেমবন্ধ দেখিয়া দুর্বলা।
হৃদয়ে হইল তার কালকূট-জ্বালা॥
যেই ঘরে দু সতীনে না হয় কোন্দল।
সে ঘরে যে দাসী থাকে সে বড় পাগল॥

*  *  *

"শুন শুন মোর বোল শুনগো লহনা।
এবে কি করিলে নাশ আপনি আপনা॥
ঋজুমতি ঠাকুরাণী নাহি জান পাপ।
দুগ্ধ দিয়া কি কারণে পোষ কালসাপ॥
সাপিনী, বাঘিনী, সতা পোষ নাহি মানে।
অবশেষে এই তোমায় বধিবে পরাণে॥

সম্প্রতি ডাঃ আশুতোষ দাস কর্তৃক আবিষ্কৃত ও কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত দ্বিজ রামদেবের অভয়ামঙ্গল (রচনাকাল ১৬৫০ খ্রীঃ অঃ) আমাদের

একজন নূতন চণ্ডীমঙ্গল-রচয়িতার সন্ধান দিয়াছে। ইনি চট্টগ্রামের অধিবাসী ছিলেন ও দ্বিজ মাধবের ন্যায় আখ্যানভাগের মধ্যে মধ্যে বৈষ্ণব পদাবলীর আদর্শে গীতিকবিতা সন্নিবেশ করিয়াছেন। মুকুন্দরামের সমকক্ষ না হইলেও ইঁহার কবিত্বশক্তি প্রশংসনীয় ছিল। আঞ্চলিক জীবনধারা ও রীতি-নীতির উজ্জ্বল চিত্র তাঁহার কাব্যে প্রচুর।

৫

## ধর্মমঙ্গল

পার্বতীর কৃপায় সোমঘোষের পুত্র ইছাইঘোষ গৌড়েশ্বরের আশ্রিত সামন্তরাজ ত্রিষষ্ঠিগড়ের কর্ণসেনকে সিংহাসনচ্যুত করিয়া নিজেই রাজা হইয়া বসেন এবং নূতন গড় বানাইয়া তাহার নাম রাখেন ঢেকুর। গৌড়েশ্বর সসৈন্যে আক্রমণ করিয়াও দেবীর কৃপাপুষ্ট ইছাইঘোষকে পরাভূত করিতে পারেন না। এই যুদ্ধে কর্ণসেনের ছয়টি পুত্র-ই নিহত হয়, পুত্রবধূরা সহমৃতা হন এবং কর্ণসেনের পত্নীও শোকে প্রাণত্যাগ করেন। গৌড়েশ্বর বৃদ্ধ অমাত্যের এই দুর্দশা দেখিয়া রানীর সহিত পরামর্শ করিয়া তরুণী শ্যালিকা রঞ্জাবতীর সঙ্গে তাঁহার বিবাহ দিবার ব্যবস্থা করেন। রাজার শ্যালক মহাপাত্র মহামদ ইহাতে বাধা দেন কিন্তু তাঁহার অনুপস্থিতির সুযোগে বিবাহ দিয়া গৌড়েশ্বর কর্ণসেন-রঞ্জাবতীকে ময়নাপুরে পাঠাইয়া দেন। মহামদ রঞ্জাবতীকে উপহাস করেন বন্ধ্যা বলিয়া। কুমারী-জীবনে রঞ্জাবতী বর্ষীয়সী সহচরী সামুলার সঙ্গে ধর্ম-উপাসনা শিখিয়াছিলেন, এখন সামুলার পরামর্শে শালে ভর দিয়া ধর্মের অনুগ্রহে লাউসেন নামে একটি পুত্র লাভ করেন। লাউসেনের খেলার সাথী রূপে কর্পূরসেন নামে আর একটি পুত্র ধর্ম রঞ্জাকে দান করিলেন। হনুমান ধর্মের নির্দেশে উহাদের অস্ত্রবিদ্যা শিক্ষা দিলেন।

কাহিনী

মহামদ লাউসেনের সর্বনাশ করিবার নানা চেষ্টা করিতে থাকেন। বয়ঃপ্রাপ্ত দুই ভাই গৌড়ে যাত্রা করিলেন। দেবী পার্বতী পথেই লাউসেনের চরিত্র পরীক্ষা করিয়া জয়খড়্গ দান করেন। গৌড়-যাত্রার পথে কামদল বাঘ ও তারা-দীঘির কুম্ভীর বধ করিয়া, গোলাঘাটে গণিকার ছলনা অতিক্রম করিয়া দুই ভাই গৌড়ে পৌঁছিলে সেখানেও মহামদের চক্রান্তে লাউসেন বন্দী হন এবং শেষে

ধর্মের অনুগ্রহে সসম্মানে মুক্তিলাভ করেন। মহামদ অতঃপর লাউসেনকে কামরূপ রাজ্য জয় করিতে পাঠান। লাউসেন কালুডোমের সাহায্যে কামরূপ জয় করিয়া রাজকন্যা কলিঙ্গাকে বিবাহ করেন। পরে সিমুলের রাজকন্যা কানাড়াকেও লোহগণ্ডারের শিরশ্ছেদ করিয়া বিবাহ করেন লাউসেন। মহামদ ইহার পর লাউসেনকে পাঠাইলেন দেবীকৃপাপুষ্ট ইছাইঘোষকে দমন করিতে এবং লাউসেন ইছাইকে ধর্মের অনুগ্রহে বধ করেন। শেষবার লাউসেনকে জব্দ করিতে মহামদ তাঁহাকে পশ্চিমে সূর্যোদয় করাইতে আদেশ করেন। লাউসেন দুশ্চর তপস্যা করিয়া, নিজের মাথা কাটিয়া হোম করিয়া ধর্মকে সন্তুষ্ট করেন এবং পশ্চিমোদয় দেখান। তাঁহার অনুপস্থিতিতে মহামদ লাউসেনের রাজ্য ধ্বংস করিয়া দিলেন কিন্তু ধর্মের কৃপায় সকলে বাঁচিয়া উঠিল ও সব দিক দিয়া পূর্বাবস্থা ফিরিয়া আসে। তারপর সুখে রাজত্ব করিয়া পুত্র চিত্রসেনের হাতে রাজ্যভার দিয়া লাউসেন সপরিবারে স্বর্গে গমন করেন।

ধর্মঠাকুরের অধিকারসীমা ব্যাপ্ত ছিল ভাগীরথীর পশ্চিমতীর হইতে ছোটনাগপুর পর্যন্ত অর্থাৎ ইহা মুখ্যতঃ রাঢ়-অঞ্চলে সীমাবদ্ধ। মনসামঙ্গল ও চণ্ডীমঙ্গলের মত ইহা সমগ্র বাঙলা ও বাঙালীজাতির কাব্য হইয়া উঠে নাই। উক্ত নির্দিষ্ট আঞ্চলিক সীমার বাহিরে ধর্মমঙ্গলের কবি ও কাব্যের সন্ধান পাওয়া যায় নাই। রাঢ়ের জাতীয় বৈশিষ্ট্য ইহার মধ্যে সমধিক পরিস্ফুট বলিয়া কেহ কেহ ধর্মমঙ্গলকে রাঢ়ের জাতীয় কাব্য বলিয়াও অভিহিত করিয়াছেন। তাছাড়া অন্যান্য মঙ্গলকাব্যের তুলনায় কাহিনীর বিবৃতি, বিন্যাস, চরিত্র-বর্ণনাদি বিষয়ে ধর্মমঙ্গল অধিকতর স্থূল ও গ্রাম্যতা দোষে দুষ্ট। বোধ হয় ধর্মঠাকুরের আর্যীকরণ অর্থাৎ সাধারণভাবে হিন্দুসমাজের সর্বস্তরে স্বীকৃতি বিষয়ে অন্যান্য মঙ্গল-দেবতা অপেক্ষা অধিকতর সময় লাগিয়াছে।

রাঢ়ের জাতীয় কাব্য

ধর্মমঙ্গলের কবিগোষ্ঠীর মধ্যে ব্রাহ্মণ, কায়স্থ ছাড়া কৈবর্ত ও সুঁড়িরও সন্ধান পাওয়া যায়। ধর্মমঙ্গলের আদি কবি **ময়ূরভট্ট** সম্বন্ধে বিশেষ কিছু জানা যায় না। **রূপরাম চক্রবর্তী**কেই ধর্মমঙ্গলের প্রথম উল্লেখযোগ্য কবি বলিয়া ধরা হইয়াছে। তিনি জন্মগ্রহণ করিয়াছিলেন বর্ধমান জিলায় কায়তি শ্রীপুর গ্রামে। ধর্মঠাকুরের উপাসক বলিয়া রূপরাম সমাজে পতিত হইয়াছিলেন। তাঁহার আবির্ভাবকাল সম্বন্ধে ঘোর মতানৈক্য আছে। ডাঃ সুকুমার সেন রূপরামকে সপ্তদশ শতকের মাঝামাঝি এবং যোগেশচন্দ্র

ধর্মমঙ্গলের কবি

বিত্তানিধি অষ্টাদশ শতকের প্রথম দিকের লোক বলিয়া অনুমান করেন। ইহার পর ধর্মমঙ্গল-রচয়িতাদিগের মধ্যে শ্যাম পণ্ডিত, রামদাস আঁদক, সীতারাম দাস, খেলারাম, ঘনরাম, দ্বিজ রামচন্দ্র, সহদেব চক্রবর্তী, নরসিংহ বসু, শংকব চক্রবর্তী, মানিকরাম গাঙ্গুলী প্রভৃতির নাম উল্লেখযোগ্য।

ধর্মমঙ্গলেব শ্রেষ্ঠ কবি হইতেছেন **ঘনরাম চক্রবর্তী**। তিনি তাঁহার কাব্য রচনা করেন অষ্টাদশ শতকেব প্রথম দিকে। বর্ধমানের দক্ষিণে দামোদরের তীরে কৃষ্ণপুব গ্রামে ছিল ঘনবামেব নিবাসস্থল। তিনি বর্ধমানাধিপতি কীর্তিচন্দ্রের আশ্রিত ছিলেন। ঘনবামেব কাব্যেব প্রধান গুণ স্বচ্ছন্দতা। অলংকারেব প্রয়োগে, প্রধানতঃ অনুপ্রাসাদির প্রাচুর্যে, কাব্যখানি শ্রুতিমধুব হইয়াছে।

### গৌড়েশ্বরের যুদ্ধযাত্রা

বঙ্গিনী রণজয়ী দুন্দুভি বাজই
ঘনঘোর গাজই দামা ;
রজপুত মজপুত যৈছন যমদূত
সমযুত যুঝে খানসামা ॥
দাদালী দলবল মহী মাঝে মাতল
মনের মহিমা মহা দম্ভে।
ধব ধর বলে ঘন ধাইছে দানাগণ
ধমকে ধরাধর কম্পে ॥

রামায়ণ,মহাভারতের কাহিনী-সম্পর্কিত মানবিক আবেগের স্বাভাবিক বর্ণনার দৃষ্টান্তও আছে অনেক। কালু ডোমেব প্রতি লখা ডুমনীর বাক্য—

কি লয়ে সংসারে আর কার মুখ চাও।
সকলি মজিল নাথ রণে সেজে যাও ॥
রণে মলো অভিমন্যু অর্জুনের পো।
প্রাণপণ ব রে ত্যজে সংসারের মো ॥
পুত্রশোকে জয়দ্রথে বধিলা অর্জুন।
তোর সম পিতা নাথ না দেখি দারুণ ॥
পুত্রশোকে প্রাণ ত্যজে রাজ দশরথ।
সকলি মজিল নাথ রাজধর্মপথ ॥

ঘনরাম সংস্কৃতে ব্যুৎপন্ন ছিলেন। কাব্য মধ্যেও তাহাব প্রচুর সাক্ষ্য আছে। হবিহরের স্তব-অংশ নমুনা স্বরূপ দেখানো হইল—

শিরসি সহস্রদলে ধ্যান করি যোগবলে
জ্যোতির্ম্ময় জগত-আধান।
বাহ্য বুদ্ধি পরিহবি মানসিক পূজা কবি
স্তুতি করি হয়ে নতমান॥
প্রেমে অঙ্গ গদ গদ প্রমাদে প্রভুব পদ
পঙ্কজ পবম পবিসব।
সেবিয়া সোনার কায় ধ্যান কবি ধর্ম্মরায়
ধরাতলে ধূলায় ধূসব॥

৬

## অন্নদামঙ্গল

পুবাণে চণ্ডী, কালিকা, অন্নপূর্ণা, অন্নদা একই মহাদেবীব নামান্তর হইলেও মঙ্গলকাব্যে তাঁহাদেব রূপ ও মহিমা স্বতন্ত্র। কাজেই একই চণ্ডীমঙ্গল-ধারার পরিণতি হইলেও অন্নদামঙ্গলেব সহিত চণ্ডীমঙ্গলেব পার্থক্য উৎসমুখ হইতে উৎসারিতা তীব্রস্রোতা, ক্ষীণকায়া উপল-প্রতিহতা নির্ঝরিণীর সহিত সমতলে প্রবহমাণা, বিপুলাকাবা শ্লথস্রোতা সমুদ্র-সন্নিহিতা স্রোতস্বিনীর স্বাতন্ত্র্যের মত গভীর ও ব্যাপক। দেবী-কল্পনায়, কাহিনীর সংগঠনে, কাব্যের মেজাজে ও উদ্দেশ্যে সব দিক দিয়াই চণ্ডীমঙ্গল ও অন্নদামঙ্গলের মধ্যে এই পার্থক্য বিদ্যমান। পূজা আদায় করিবাব জন্য সেই হিংস্রতা, ভয়ংকরত্ব ত্যাগ করিয়া চণ্ডীমঙ্গলের কোপনা চণ্ডী অন্নদামঙ্গলে অভয়া, অন্নপূর্ণা, বরদা হইয়াছেন। কালিকার বাম করের নরমুণ্ড খড়্গাই যেন ছিল চণ্ডীর আসল রূপ, চণ্ডীমঙ্গলে তিনি বামা; কিন্তু অন্নদামঙ্গলে দেবীর দাক্ষিণ্য বরাভয়ের মধ্যে মাতার স্নেহ গলিয়া পড়িয়াছে। তিন শত বৎসরের মধ্যে মঙ্গলচণ্ডী হিন্দুসমাজে সুপ্রতিষ্ঠিত হইয়াছেন, জগন্মাতা হিসাবে স্বীকৃতি লাভ করিয়াছেন। মঙ্গলকাব্য-যুগের প্রান্তসীমায় ভারতচন্দ্র এই মাতৃমূর্তির বন্দনা গাহিয়াছেন। কাহিনী-রচনা কোন দৈবাদেশের অপেক্ষা না রাখিয়া রাজা কৃষ্ণচন্দ্রের আদেশকেই শিরোধার্য

করিয়াছে। দেবীর সন্তুষ্টিবিধান বা মঙ্গল-কামনা অপেক্ষা এইখানে মহারাজ কৃষ্ণচন্দ্রের সন্তুষ্টি ও রাজপ্রসাদের আকাঙ্ক্ষা তীব্রতর হইয়াছে। বস্তুত একটি রাজবংশের গৌরবময় ইতিহাস রচনার উদ্দেশ্যে সমকালীন ঐতিহাসিক ঘটনার সহিত দৈবী মহিমার কাহিনী মিশাইয়া, নাগর-সংস্কৃতিসুলভ একটি আদিরস-প্রধান প্রণয়োপাখ্যান যুক্ত করিয়া—বিদগ্ধ ভাষা-ছন্দের অভূতপূর্ব ঝংকারে যে মিশ্র-কাব্য রচিত হইয়াছে, তাহাই অন্নদামঙ্গল, অষ্টাদশ শতকের সর্বশ্রেষ্ঠ কাব্য।

অন্নদামঙ্গল কাব্যে তিনটি খণ্ডে তিনটি স্বতন্ত্র কাহিনী বর্ণিত হইয়াছে। প্রথম খণ্ড—শিবায়ন-অন্নদামঙ্গল; দ্বিতীয় খণ্ড—বিদ্যাসুন্দর-কালিকামঙ্গল; তৃতীয় খণ্ড—মানসিংহ-অন্নপূর্ণামঙ্গল।

প্রথম উপাখ্যানের মূল কাহিনী পৌরাণিক। সতীর দেহত্যাগ, পার্বতী-পরিণয়, শিবের সংসার ও কাশীতে দেবীর অন্নপূর্ণা-মূর্তি গ্রহণের বর্ণনা আছে।

কাহিনী

ইহার সহিত যুক্ত হইয়াছে হরিহোড়ের লৌকিক কাহিনী। দেবী হরিহোড়কে ছাড়িয়া অন্নপূর্ণার ঝাঁপি লইয়া কি ভাবে রাজা কৃষ্ণচন্দ্রের পূর্ব-পুরুষ ভবানন্দের পিতৃগৃহে আসিয়া উপস্থিত হইলেন —সেই কাহিনী। দ্বিতীয় অংশটি বিদ্যাসুন্দর উপাখ্যান। ভবানন্দের জবানী উপাখ্যানটি মানসিংহ শুনিয়াছেন। কালিকার উপাসনা করিয়া কি ভাবে সুন্দর বিদ্যার পাণিগ্রহণ করিয়াছিলেন এবং দেবীর অনুগ্রহে মশান হইতে অব্যাহতি পাইয়াছিলেন—ইহাই উহার মূল কথা। তৃতীয় অংশটি অনেকখানি ঐতিহাসিক কাঠামোর উপর প্রতিষ্ঠিত। জাহাঙ্গীরের আদেশে মানসিংহ আসিয়া কি ভাবে ভবানন্দের সাহায্য পান এবং প্রতাপাদিত্যকে পরাজিত ও বন্দী করেন এবং কি ভাবে ভবানন্দ জাহাঙ্গীরের নিকট হইতে 'রাজা-ই ফরমান' লাভ করেন, তাহাই এই অংশে বর্ণিত হইয়াছে।

অন্নদামঙ্গল রচনা করিয়াছেন অষ্টাদশ শতকের শ্রেষ্ঠ কবি রায়গুণাকর **ভারতচন্দ্র**। ভারতচন্দ্রের জীবন অতি বিচিত্র। তিনি জন্ম গ্রহণ করিয়াছিলেন

অন্নদামঙ্গলের কবি

বর্তমান হাওড়া জিলার সীমান্তে ভুরশুট পরগণার পেঁড়ো গ্রামে। ভারতচন্দ্রের পিতা জমিদার ছিলেন কিন্তু পরে অত্যন্ত দরিদ্রাবস্থায় পতিত হন। নানা দুঃখকষ্টের মধ্য দিয়া ভারতচন্দ্র অবশেষে নদীয়ার মহারাজা কৃষ্ণচন্দ্রের আশ্রয়ে আসেন এবং মাসিক ৪০ টাকা বেতনে সভাকবি পদে নিযুক্ত হন। কৃষ্ণচন্দ্রের আদেশেই তিনি অন্নদামঙ্গল রচনা করেন এবং রায়গুণাকর খেতাব লাভ করেন। মাত্র ৪৮ বৎসর বয়সে পলাশীর যুদ্ধের

তিন বৎসর পর তাঁহাব মৃত্যু হয়। ভারতচন্দ্র ছিলেন শব্দকুশলী কবি, সংস্কৃত ও ফার্সী সাহিত্যে তাঁহার প্রগাঢ় পাণ্ডিত্য ছিল। বহু সংস্কৃত ছন্দ সার্থক ভাবে বাংলায় প্রয়োগ করিয়া এবং তদানীন্তন যাবনী-মিশাল নাগরিক বাংলা ভাষা ব্যবহাব করিয়া তিনি তাঁহাব প্রতিভার বৈশিষ্ট্য দেখাইয়াছেন। ভারতচন্দ্রে দেব-চরিত্রেব মহিমা অপেক্ষা মনুষ্য-চবিত্রেব জীবন্ত রূপায়ন অধিকতর স্পষ্ট। বচনাভঙ্গি শানিত হইলেও সর্বত্র মার্জিত রুচিব পরিচয় নাই।

ভারতচন্দ্রের রচনার কয়েকটি নমুনা দেওয়া হইল।

প্রথমটিব মধ্যে ধ্বন্যাত্মক শব্দের জীবন্ত প্রতিমূর্তি, দ্বিতীয়টির মধ্যে দ্ব্যর্থ-বোধক শব্দেব বা শ্লেষালংকাবেব সুন্দর ব্যবহাব হইয়াছে।

( ১ )

**মহাদেবের ভৈরব মূর্তি**

মহারুদ্র রূপে মহাদেব সাজে।
ভভম্ভম্ ভভম্ভম্ শিঙ্গা ঘোব বাজে॥
লটাপট জটাজূট সংঘট্ট গঙ্গা।
ছলচ্ছল টলট্টল কলক্কল তরঙ্গা॥
ফনাফন ফনাফন ফনীফন্ন সাজে।
দিনেশ-প্রতাপে নিশানাথ সাজে॥
ধক ধ্বক ধক ধ্বক জ্বলে বহ্নি ভালে।
ভভম্ভম্ ভভম্ভম মহাশব্দ গালে॥

( ২ )

**অন্নদার আত্মপরিচয়**

অতি বড় বৃদ্ধ পতি সিদ্ধিতে নিপুণ।
কোন গুণ নাই তার কপালে আগুন॥
কু-কথায় পঞ্চমুখ কণ্ঠভরা বিষ।
সতত আমার সঙ্গে দ্বন্দ্ব অহর্নিশ॥
গঙ্গা নামে সতা তার তরঙ্গ এমনি।
জীবনস্বরূপা সে স্বামীর শিরোমণি॥
ভূত নাচাইয়া পতি ফেরে ঘরে ঘরে।
না মরে পাষাণ বাপ দিলা হেন বরে॥

মঙ্গলকাব্যের ধারা অষ্টাদশ শতকের কবি ভারতচন্দ্রে পৌঁছিয়া নিঃশেষিত হইবার পূর্বে নূতন সমাজ-চেতনা ও সরস বাগ্‌ভঙ্গীব দ্বারা মণ্ডিত হইয়া বাঙালী জীবনে আধুনিক মনোভাবের উন্মেষেব পরিচয় দেয়। বাঙালীর দীর্ঘদিনপুষ্ট ভক্তিবাদ ও অলৌকিক জীবনে বিশ্বাস শেষ পর্যন্ত এক প্রখর যুক্তিবাদ ও শিল্প-সচেতনতায় পরিণতি লাভ কবিয়া বাংলা সাহিত্যের আধুনিক যুগের ভূমিকা রচনা করিয়াছে। পলাশীব যুদ্ধের কোন প্রত্যক্ষ উল্লেখ ভারতচন্দ্রে নাই। কিন্তু মনে হয় ইতিহাস-বিপর্যয়ের এই অনুভূতি, যুগধর্মের এই পূর্বাভাস তাঁহার রচনারীতি ও মানস আদর্শের উপব চিহ্ন রাখিয়া গিয়াছে। ভারতচন্দ্র হইতে ঈশ্বরগুপ্ত মাত্র এক পদেব অন্তবে স্থিত ও মধুসূদনেব সহিত তাঁহাব ব্যবধানও দুর্লঙ্ঘ্য নহে।

৭

## শিবায়ন

শিবায়ন বা শিবমঙ্গল কাব্যেব দুইটি অংশ। একটি পৌবাণিক, অপরটি লৌকিক। শিবেব মহিমা-প্রকাশক বলিয়াই কেবল শিবায়নকে মঙ্গল-কাব্যের অন্তর্ভুক্ত কবা হয়। তাহা নহিলে মঙ্গলকাব্যেব দেবদেবীদের মত নিজের মহিমা প্রকাশ করিবাব কোন উৎসাহ শিবেব মধ্যে নাই। অধিকন্তু কি পৌরাণিকাংশে কি লৌকিকাংশে সদানন্দ ভোলানাথের যে উদাস মধুর চরিত্র পাওয়া যায়, তাহার সহিত রূপে ও ভাবে কোনও দিক দিয়াই চণ্ডী, মনসা বা ধর্ম ঠাকুরের কোন সাদৃশ্য নাই।

কাহিনী

পৌরাণিক কাহিনী শিবায়ন কাব্যের মূল অংশেব অনেকটা ভূমিকার মত। দক্ষ-শিবের বিরোধ, সতীর দেহত্যাগ ও পার্বতীরূপে জন্মগ্রহণ, শিব-পার্বতী পরিণয়, হরগৌরীর কোন্দল এবং শিবের মুখে স্বীয় মাহাত্ম্য-প্রকাশক শবর-উপাখ্যান, রুক্মিণীহরণ-বৃত্তান্ত, বান রাজার আখ্যান, বৃকাসুরের কাহিনী, শিবরাত্রির ব্রত-মাহাত্ম্য প্রভৃতি এই অংশে বিবৃত হইয়াছে। লৌকিক কাহিনী আরম্ভ হইয়াছে দরিদ্র শিবের অচল সংসারের বৃত্তান্ত লইয়া। চাষী শিব পার্বতীর পরামর্শে বিশ্বকর্মাকে দিয়া লাঙ্গল বানাইয়া, ইন্দ্রের কাছ হইতে জমি পাট্টা লইয়া, কুবেরের নিকট হইতে বীজ সংগ্রহ করিয়া, হালুয়া ভীমের সাহায্যে জমি চষিলেন, প্রচুর ফসল হইল।

# অষ্টম অধ্যায়

# শাক্ত পদাবলী

সপ্তদশ শতকেব মাঝামাঝি বাঙালীর মানস চেতনায় বৈষ্ণব ভাব-প্লাবন অনেকটা মন্দীভূত হইয়া আসিল ও তাহার ভক্তিরস-ধারা নূতন খাতে প্রবাহিত হইল। রাধাকৃষ্ণ-প্রেমলীলা জাতীয় জীবনে ইহার পূর্বপ্রভাব হারাইল ও উহার পরিবর্তে মাতৃদেবতার পূজা প্রাধান্য লাভ করিল। ভক্তিস্রোতের এই পরিবর্তনের কাবণ সমাজ চেতনা ও জীবনাদর্শের রূপান্তবের মধ্যেই নিহিত আছে। বৃন্দাবন-লীলাব অখণ্ড মধুব রস ক্রমশঃ বাস্তব জীবনাভিজ্ঞতার সমর্থন হইতে বঞ্চিত হইয়া অপার্থিব কল্পনাবিলাসেব রূপ ধারণ করিল। ষোড়শ শতকের শেষ পাদ হইতে সপ্তদশ শতকের মধ্যভাগ পর্যন্ত, মোগল শাসনের দৃঢ় প্রতিষ্ঠার পর প্রায় পৌনে এক শত বৎসর ধরিয়া বাঙলার রাষ্ট্রীয় ও সমাজ-জীবনে মোটামুটি একটা নিববচ্ছিন্ন শান্তির যুগ প্রতিষ্ঠিত ছিল। অন্ততঃ কোন গুরুতর রাষ্ট্রীয় ও সামাজিক বিপর্যয়ের দ্বারা ইহার জীবনেব ভারসাম্য বিচলিত হয় নাই। মুকুন্দরামের কবিকঙ্কণ-চণ্ডীতে যে প্রজা-উৎপীড়নের চিত্র পাই, তাহা শাসন-ব্যবস্থা-পরিবর্তনের অনিবার্য সাময়িক ওলট-পালট বলিয়াই মনে হয়। টোডরমল-মানসিংহের সময় হইতে সুজা-সায়েস্তার সময় পর্যন্ত বাঙলা দেশে যে শক্তি, প্রাচুর্য ও আদর্শ-গত আত্মস্থতার যুগ ছিল সেই পরিবেশেই বৈষ্ণবীয় প্রেম-মাধুর্য-পরিপূর্ণ রস-বিকাশের সুযোগ পাইয়াছিল ও জাতীয় জীবনের স্বতঃস্ফূর্ত আদর্শরূপে গৃহীত হইয়াছিল।

মোগল আমলের শান্তিময় পরিবেশ ও বৈষ্ণব সাহিত্য

কিন্তু এই সুখশান্তি বেশী দিন রহিল না—দিল্লীর রাষ্ট্রবিপ্লবের প্রবল তরঙ্গ আসিয়া বাচলার তটভূমে আঘাত করিল ও উহার জীবনধারায় ঘূর্ণী-বেগের সঞ্চার করিল। প্রেমের পরিবর্তে শক্তি, মধুর আত্মসমর্পণের পরিবর্তে দুর্দমনীয় জিগীষা ও আত্মরক্ষার অনিবার্য প্রেরণা সমাজ-পরিবেশে অনস্বীকার্য সত্যরূপে দেখা দিল। অবশ্য মঙ্গল-কাব্যে এই শক্তিপূজার প্রবণতা পূর্ব হইতেই ছিল, কিন্তু সেখানে অশান্তি আসিয়াছে কোন বহিঃশক্তির অভিভবে নয়, দেবতারই জোর করিয়া পূজা-আদায়-চেষ্টায়। কিন্তু দেশে যখন সত্য সত্যই দুর্দৈব ঘনাইয়া আসিল, যখন বাস্তব জীবনের

রাষ্ট্র বিপ্লবের দিনে শক্তি-সাধনার প্রবণতা

সহিত প্রেমসাধনার আদর্শের সামঞ্জস্য রহিল না, যখন বৈষয়িক অনিশ্চয়তার নূতন জটিল পরিস্থিতিতে বৈষ্ণবধর্মের রসমাধুর্য অপ্রযোজ্য হইল, তখন দেশের চিত্ত মোড় ঘুরিয়া মাতৃশক্তি-উপাসনাকেই আশ্রয় করিল। শাক্ত পদাবলীর কবিদের মধ্যে অনেকেই রাজা, জমিদার বা রাজবংশাশ্রিত সাধক ছিলেন—ইঁহারা যুগের বিপর্যয়, ধনদৌলতের অনিত্যতা, সংসারের ক্রূর বঞ্চনা প্রভৃতি ভাব তাঁহাদের ব্যক্তিগত অভিজ্ঞতা হইতে অনুভব করিয়া এই মায়ার ফাঁদ হইতে রক্ষা পাইবার জন্য মাতার নিকট কাতর আবেদন জানাইয়াছেন। বৈষ্ণব সাধকগোষ্ঠী সংসার-বিমুখ ছিলেন—শাক্ত সাধকেরা কিন্তু বৈষয়িক জীবনের সঙ্গে ঘনিষ্ঠভাবে জড়িত ছিলেন; তাঁহাদের এই অবস্থা-বৈষম্য হইতে তাঁহাদের সাধন-পদ্ধতি ও আত্মনিবেদনের সুরের মধ্যেও অনুরূপ পার্থক্য উদ্ভূত হইয়াছে।

এই পরিবর্তনের মধ্যে কেবল বহির্জীবন নয়, অন্তর্জীবনেরও প্রভাব লক্ষণীয়। শাস্ত্রবিধিশাসিত, স্মৃতিব্যবস্থা-প্রভাবিত সমাজ ও পরিবারে পরকীয়া তত্ত্বের অসামাজিক হৃদয়বৃত্তি যে বিশেষ প্রশ্রয় পাইবে না ইহা স্বাভাবিক; রাধাকৃষ্ণ-প্রেমলীলার দৃষ্টান্তে সমাজের বুকে অবৈধ প্রণয়াভিনয় সমাজ-চেতনায় ক্রমশ ক্ষীণ হইতে লাগিল। পক্ষান্তরে বিধিবদ্ধ, কঠোরনীতি-নিয়ন্ত্রিত সমাজে মাতার প্রভাব বাড়িতে লাগিল, ও ধীরে ধীরে মাতা প্রেয়সীকে স্থানচ্যুত করিয়া পরিবার-জীবনের কেন্দ্রস্থলে প্রতিষ্ঠিত হইলেন। জননীর এই প্রত্যক্ষ প্রভাব পরিবার ও সমাজ হইতে স্বভাবতই অধ্যাত্ম জীবনে সম্প্রসারিত হইল। "ঘর কৈনু বাহির, বাহির কৈনু ঘর"—বৈষ্ণবধর্মের এই উন্নত অধ্যাত্মতত্ত্ব বাঙলার বাস্তব জীবনে এক অপরিচিত অনুভূতি-লোকের বার্তা বহন করিয়া আনিল ও প্রাকৃত গণচেতনার সঙ্গে নিঃসম্পর্ক একটি ভাববিলাসরূপে প্রতিভাত হইল। পক্ষান্তরে, মাতা ও সন্তানের মধ্যে স্নেহ-ভক্তি-মমতা, পারস্পরিক আদর-আবদার, মান-অভিমান প্রাত্যহিক জীবনে এমন একটা উজ্জ্বল সত্য ও সার্বভৌম অভিজ্ঞতা যে অধ্যাত্ম জীবনে এই সুর স্বতই ধ্বনিত হইয়া উঠিল। কাজেই বাংলা গীতি-কবিতা মাতার জয়গানে, মাতার প্রতি একান্ত আত্মনিবেদনে, দুরন্ত শিশুর স্নেহানুযোগে, প্রতিদিনকার গার্হস্থ্য-জীবনের শত কল-কাকলীতে মুখর হইয়া উঠিল।

অন্তর-জীবনে মাতৃতন্ত্রের প্রাধান্য

অনেকে মনে করেন যে কাব্যে এই মাতৃপ্রাধান্য অনার্য মাতৃতান্ত্রিক সমাজ হইতে আর্যধর্মে প্রবেশ করিয়াছে। এই অনুমান যথার্থ বলিয়া স্বীকার করা যায় না। ঋগ্‌বেদে দেবী-সূক্তে বিশ্বনিয়ন্ত্রী শক্তিকে নারীরূপে কল্পনা করা হইয়াছে।

মার্কণ্ডেয় চণ্ডীতেও নারীদেবতার অমিত পরাক্রম, তাঁহার সৃষ্টিস্থিতি-প্রলয়-বিধায়িনী শক্তি বর্ণিত হইয়াছে। মনসামঙ্গল ও চণ্ডীমঙ্গল-কাব্যে মনসা ও চণ্ডীর মধ্যে অনার্য সংস্কৃতির কিছুটা ছায়া দেখা যায় ও ইহাদের উচ্চবর্ণের পূজামণ্ডপে প্রবেশের বিরুদ্ধে মৃদু বা দৃঢ় প্রতিবাদ শোনা যায়। কিন্তু তথাপি ইহারা মাতৃ-সত্তার প্রতীকরূপেই শেষ পর্যন্ত সমস্ত বিরুদ্ধতা জয় করিয়া ভক্তের হৃদয়ে স্থায়ী আসন লাভ করিয়াছেন। মনসাপূজায় ভক্তির সহিত প্রচুর ভীতি মিশিয়াছে; চণ্ডীপূজায় দেবী তাঁহার উগ্রচণ্ডা মূর্তি ত্যাগ করিয়া প্রায় অবিমিশ্র স্নেহময়ী, ভক্তবৎসলা জননীরূপে প্রতিভাত হইয়াছেন। মনে হয় মঙ্গলকাব্যের বিভিন্ন অংশে, বিশেষ করিয়া চৌতিশায় যে স্তব-স্তুতি ও আত্মনিবেদনের সুর ধ্বনিত হইয়াছে তাহাই শাক্ত-পদাবলীতে আখ্যায়িকা হইতে বিচ্ছিন্ন হইয়া ও নিঃস্বার্থ ভক্তিবাদে উদ্বর্তিত হইয়া বিশুদ্ধ অধ্যাত্ম পরিণতি লাভ করিয়াছে। বৈষ্ণব পদাবলীর দৃষ্টান্ত ও প্রভাব-ও সুরের এই বিশুদ্ধীকরণে সহায়তা করিয়াছে। মায়ের ভালবাসা যেমন সংসারের সমস্ত ক্ষুদ্রতা-তুচ্ছতার ঊর্ধ্বে অবস্থিত থাকিয়া নিজ অনাবিল, অকৃত্রিম ভাব-মাধুর্য বিকিরণ করে, তেমনি মাতৃনির্ভর অধ্যাত্ম সাধনা-ও সমস্ত ফলাকাঙ্ক্ষাশূন্য হইয়া ও কেবল মুক্তি কামনা করিয়া অপার্থিব ভক্তিরসকেই ঘনীভূত করিয়া তুলিয়াছে।

শাক্ত পদাবলীর উৎস

যে মাতৃশক্তি শাক্ত পদাবলীতে বন্দিত হইয়াছে তাহা ভয়াবহ কালীমূর্তির রূপ পরিগ্রহ করিয়াছে। এই কালীমূর্তি তন্ত্রসাধনার ফলেই ভক্ত-চিত্তে স্ফুরিত হইয়াছে। তন্ত্রে যে দেবীর আরাধনা করা হইয়াছে তিনি শ্মশানচারিণী, নরকঙ্কাল-শোভিতা, নৃমুণ্ডমালিনী ও রক্তাপ্লুতদেহা। তন্ত্র-উপাসনা-পদ্ধতিও নানা জটিল ও দুরূহ ক্রিয়াকলাপে পূর্ণ। বাঙালী সমাজে তন্ত্রসাধনা-প্রসারের সঙ্গে সঙ্গে এই কালীমূর্তি ভক্তসাধক ও কবির মনে অন্য সমস্ত দেব-দেবীর উপরে প্রাধান্য লাভ করিল। হয়ত এই বীভৎস-ভীষণ রূপের আরাধনার পিছনে সে যুগের বাস্তব সমাজ-চেতনা, দেশের দুর্বিষহ, বিপদ-সঙ্কুল অবস্থাও ক্রিয়াশীল ছিল। মুরশিদ কুলি খাঁ বাঙলা দেশে যে প্রকৃতপক্ষে স্বাধীন শাসনব্যবস্থা প্রবর্তন করিলেন, তাহাতে রাজস্ব আদায়ের কড়াকড়িতে ও করভারবৃদ্ধিতে জমিদারবর্গের অবস্থা শোচনীয় ও অত্যন্ত অনিশ্চিত হইয়া উঠিল। বাকী খাজনা আদায়ের জন্য তাহাদের উপর অকথ্য অত্যাচার আরম্ভ হইল ও তাহাদের সম্পত্তি হস্তান্তরিত হইল। আজিকার রাজা

তন্ত্রের ও রাষ্ট্রীয় জীবনের প্রভাব

কালিকার ভিক্ষুকে পরিণত হইলেন। এই যুগে স্বয়ং রাজা কৃষ্ণচন্দ্রকে নবাবের হাতে যে লাঞ্ছনা ভোগ করিতে হইয়াছিল তাহা ভারতচন্দ্রের অন্নদামঙ্গলে বর্ণিত হইয়াছে। ফলতঃ এই সময় বিষয়-সম্পদের অনিত্যতা, নিশ্চিন্ত জীবন-যাত্রার বিপর্যয়, রাষ্ট্রব্যবস্থায় নির্মম নিষ্পেষণ ও ক্রূর চক্রান্ত সমস্ত জাতির চিত্তকে এক ভীতি-বিহ্বল সংশয়ে উদ্‌ভ্রান্ত করিয়াছিল এবং ভক্ত কবির গানে ইহাই বিশ্বমাতার প্রতি ক্ষুব্ধ অনুযোগ, বিষয়-বৈরাগ্য ও সংসার-বিমুখতার সুরে রূপান্তরিত হইয়াছে।

বৈষ্ণব কবিতায় সংসার কেবল অধ্যাত্ম-সাধনার বাধারূপে কল্পিত হইয়াছে—"ঘরে পরিজন, ননদী দারুণ"—ইহারাই সমাজ বিরুদ্ধতার একমাত্র নিদর্শন। এমন কি অত্যাচারী রাজা কংসও পদাবলী-সাহিত্যে উপেক্ষিত, রবীন্দ্রনাথের 'রক্তকরবী'র রাজার ন্যায় এক অস্পষ্ট কল্পনার জালের অন্তরালে আত্ম-গোপনশীল। কিন্তু শাক্ত পদাবলীতে সংসার উহার সমস্ত ক্রূরতা, বঞ্চনশীলতা ও অত্যাচার-উৎপীড়নের দারুণ বোঝা লইয়া অতি স্থূলরূপে প্রকট। পদের ফাঁকে ফাঁকে, উল্লেখে-ইঙ্গিতে-তুলনায়-রূপকল্পে সমাজ-জীবনের বাস্তব সমস্যা ছায়াপাত করিয়াছে। এখানে আমরা ডিক্রি-ডিস্‌মিস, তহবিল-তছরূপ, হিসাবের খাতা প্রভৃতি বৈষয়িক জীবনের অনুষঙ্গের কথা শুনি; ঘুড়ি-ওড়া, পাশা-খেলা প্রভৃতি আমোদ-প্রকরণকে রূপকরূপে ব্যবহৃত হইতে দেখি; বহু-বিবাহ-বিড়ম্বিত পরিবারে বিমাতার স্নেহহীন, বিমাতৃশাসিত পিতার ঔদাসীন্যের খবর পাই। বৈষ্ণব পদাবলীতে এক প্রেমমধুর, সৌন্দর্যসার কল্পলোক বাস্তব জীবনকে আবৃত করিয়াছে; এমন কি অধ্যাত্ম সাধনার ইঙ্গিত মানবিক প্রেমের রূপকান্তরালে প্রচ্ছন্ন হইয়াছে। শাক্ত পদাবলীতে সংসারের সমস্ত গ্লানি-কুশ্রীতা, দারিদ্র্যরিক্ততা অনাবৃতভাবে প্রকট; ও ইহার সাধনা-ক্রম অত্যন্ত সুস্পষ্টভাবে উল্লিখিত, উহার মধ্যে কোন নিগূঢ় ব্যঞ্জনা নাই। ইহাতে কোন রূপমুগ্ধতার আতিশয্য নাই। কালীর রূপবর্ণনা আছে, তবে উহা একেবারে শাস্ত্রবর্ণিত প্রতিমার নিখুঁত প্রতিচ্ছবি, উহাতে কবিকল্পনার বিশেষ অনুরঞ্জন লক্ষিত হয় না। রূপবর্ণনায় যে ভাবোচ্ছ্বাস আছে তাহা ভক্তিমূলক, সংযত ও প্রেমকল্পনার অতিরেক-বর্জিত। বৈষ্ণব পদাবলীতে বাঙালীর মনের কথা যেন বেনামীতে ব্যক্ত হয়; শাক্তপদাবলীতে উহার একেবারে সরাসরি, প্রত্যক্ষ প্রকাশ। সেই জন্য মনে হয় যে অষ্টাদশ শতকে বাঙালীর সংসার ও ভাব-জীবনে যে একটা গুরুতর পরিবর্তন ঘটিয়াছে, তাহাই

শাক্ত পদাবলী ও বৈষ্ণব পদাবলী

তাহার ভক্তি-সাধনার নূতন রীতিতে ও কাব্যপ্রকাশের নূতন ভঙ্গীতে স্বতই প্রতিফলিত হইয়াছে।

শাক্তগীতির প্রথম রচয়িতা বোধ হয় রামপ্রসাদ সেন—কেননা ইহার পূর্বে এই ধরনের ভক্তিরসপূর্ণ শ্যামা-সঙ্গীতের কোন দৃষ্টান্ত মেলে না। তাঁহার এই গান এত জনপ্রিয় হয় যে ইহা শিক্ষিত সম্প্রদায় ও সাধক-গোষ্ঠী ছাড়াইয়া অতি সাধারণ নিম্নশ্রেণীর লোকের মধ্যে বিস্তৃতি লাভ করে ও রামপ্রসাদী সুরের সরল বৈরাগ্য-ময় ব্যঞ্জনার সহিত যুক্ত হইয়া তাহাদের কণ্ঠে কণ্ঠে গীত হয়। যাহারা বৈষ্ণব ধর্মের দুরূহ তত্ত্বের মধ্যে প্রবেশ করিতে পারিত না তাহারাও মাতা পুত্রের এই সহজ সম্বন্ধটি অনুভব করিয়া এই মাতৃসাধনার পথেই ভগবানের নিকট তাহাদের কাতর প্রার্থনা পৌঁছাইয়া দিল। আজকালও সুদূর পল্লীতে শ্যামাসঙ্গীত যত অধিক সংখ্যায় গীত হয়, মানুষের কণ্ঠে যত আবেগ-মূর্ছনা ফুটাইয়া তোলে, এমন আর কোন জাতীয় ভক্তি-সঙ্গীত-সম্বন্ধে বলা যায় না। রামপ্রসাদ আবার তাঁহার কালী-স্তুতির সহিত দুর্গার বাল্য ও বিবাহিত জীবনের কাহিনী সংযুক্ত করিয়া এবং আগমনী ও বিজয়া বিষয়ক গান প্রবর্তন করিয়া বাঙালীর মাতৃ-কল্পনাকে সম্পূর্ণতা দান করিলেন। কালীর দুর্বোধ্য, ভয়-দেখানো আচরণের সহিত উমার বাৎসল্যরসে অভিষিক্ত, স্নেহের দুলালী কন্যামূর্তি এক হইয়া গিয়া বাঙালীর মনে মায়ের কঠোর ও কোমল রূপ যেন অবিচ্ছেদ্যভাবে মিশিয়া গেল—শ্মশানের নিঃসঙ্গ ভয়াবহতা ও গৃহাঙ্গনের পরিচিত স্নেহ-আবেষ্টনের মধ্যে আর কোন ব্যবধান রহিল না। বিশ্ববিধানের দুর্জ্ঞেয়তা মমতা-পারাবারে ডুবিয়া গেল। মহামায়া দুহিতা-রূপে রামপ্রসাদের ঘরের বেড়া বাঁধিতে সহায়তা করিয়াছিলেন, এই সুপ্রসিদ্ধ জনশ্রুতির মধ্যেই মাতৃশক্তির যুগ্মরূপের সমন্বয়ের কল্পনা নিহিত আছে।

রামপ্রসাদ

রামপ্রসাদের রীতি অনুসরণে কমলাকান্ত, দেওয়ান রঘুনাথ, নন্দকুমার প্রভৃতির নাম উল্লেখযোগ্য। শ্যামা-সঙ্গীতের ধারা কবিওয়ালা, পাঁচালীকার দাশরথি রায় প্রভৃতি রচয়িতার মধ্য দিয়া প্রবাহিত হইয়া রবীন্দ্রনাথ, গিরিশচন্দ্র, ক্ষীরোদপ্রসাদ প্রভৃতি আধুনিক কবি ও নাট্যকারের কল্পনাকে প্রভাবিত করিয়া শেষ পর্যন্ত অতি আধুনিক কবি নজরুল ইসলামে আসিয়া সমাপ্তি লাভ করিয়াছে। শেষ প্রাচীনপন্থী কবি দাশরথি রায়ের পাঁচালীতে শ্যাম ও শ্যামার সমন্বয়মূলক অনেকগুলি গানের দর্শন পাওয়া যায় ও ভক্তিরসপ্রবাহের দুইটি ধারা এক হইয়া মিশিবার নিদর্শন মিলে।

অন্যান্য শাক্ত কবি

শাক্ত পদাবলীর কয়েকটি নমুনা দেওয়া হইল।—

( ১ )

মা আমায় ঘুরাবে কত।
কলুর চোখ-ঢাকা বলদের মত।
ভবের গাছে বেঁধে দিয়ে মা, পাক দিতেছ অবিরত॥
তুমি কি দোষে করিলে আমায় ছটা কলুর অনুগত॥
আশী লক্ষ যোনি ভ্রমি' পশু পক্ষী আদি যত।
তবু গর্ভধারণ নয় নিবারণ যাতনাতে হলাম হত॥
মা শব্দ মমতাযুত, কাঁদলে কোলে করে সুত।
দেখি ব্রহ্মাণ্ডেরই এই রীতি মা, আমি কি ছাড়া জগত॥
দুর্গা দুর্গা দুর্গা বলে তরে গেল পাপী কত।
একবার খুলে দেখা চোখের ঠুলি দেখি শ্রীপদ মনের মত
কুপুত্র অনেক হয় মা, কুমাতা নয় কখন তো।
রামপ্রসাদের এই আশা মা অন্তে থাকি পদানত॥

( ২ )

গিরি, এবার আমার উমা এলে, আর উমায় পাঠাব না।
বলে বলবে লোকে মন্দ, কারো কথা শুনব না॥
যদি এসে মৃত্যুঞ্জয়, উমা নেবার কথা কয়।
এবার মায়-ঝিয়ে করব ঝগড়া, জামাই বলে মানব না॥
দ্বিজ রামপ্রসাদ কয়, এ দুঃখ কি প্রাণে সয়,
শিব শ্মশানে মশানে ফিরে, ঘরের ভাবনা ভাবে না॥

( ৩ )

মজলো আমার মন-ভ্রমরা শ্যামাপদ-নীলকমলে।
যত বিষয়-মধু তুচ্ছ হলো কামাদি-কুসুমসকলে॥
চরণ কাল, ভ্রমর কাল, কাল কালোয় মিশে গেল,
দেখ সুখ দুখ সমান হলো আনন্দ সাগর উথলে॥
কমলাকান্তের মনে, আশা পূর্ণ এতদিনে।
দেখ পঞ্চতত্ত্ব প্রধান মত্ত, রঙ্গ দেখে ভঙ্গ দিলে॥

## নবম অধ্যায়

# বাউল ও অন্যান্য লোকসঙ্গীত

সমাজ-বহির্ভূত সাধনার ধারা বাংলা দেশে সুদূর অতীত হইতেই আরম্ভ হইয়াছিল; চর্যাপদাবলীর মধ্যে সিদ্ধাচার্যগণের এই সাধনার একটি চমৎকার দৃষ্টান্ত দেখিয়াছি। তারপর আর্যীকরণের ক্রমপরিণতি ও পৌরাণিক চেতনার অগ্রগতির ফলে অধিকাংশ অনার্য ও বৌদ্ধ জৈন প্রভৃতি অ-হিন্দু ধর্মসম্প্রদায়ের মতবাদ হিন্দুধর্মের অঙ্গীভূত হইয়া শাস্ত্রীয় মর্যাদায় প্রতিষ্ঠিত হইতে চেষ্টা করিয়াছে। চৈতন্য-প্রবর্তিত বৈষ্ণব ধর্ম ও মঙ্গলকাব্যে বিবৃত অনার্য দেব-দেবীর উপাসনা এইরূপে অধ্যাত্মবাদের আশ্রয় লাভ করিয়া অকৃত্রিম হিন্দু ধর্মের মর্যাদা লাভ করিয়াছে। কিন্তু এই আর্যীকরণ-প্রক্রিয়া সত্ত্বেও কতকগুলি ধর্মমত হিন্দুধর্মের প্রধান শাখাগুলির বাহিরে রহিয়া গিয়াছে ও কয়েকটি ক্ষুদ্র ক্ষুদ্র ধর্ম সম্প্রদায়ের সাধনা-সমূহও শাস্ত্রীয় সাধনার কোন কোন বৈশিষ্ট্য আত্মসাৎ করিয়াছে, কিন্তু তথাপি হিন্দু-ধর্মের অন্তঃপুরে স্থান না পাইয়া ইহার সীমান্তে সংলগ্ন হইয়াছে।

লোকসঙ্গীতের উৎস ও পরিচয়

শাস্ত্রীয় ধর্মের অন্তরালে বাঙলার লোকসাহিত্যের অন্তর্ভুক্ত জনসাধারণের নিজস্ব সাধনা ও সঙ্গীতের ধারা-ও ফল্গুর মত ধীরে ধীরে প্রবাহিত হইয়া নিজ নিজ অস্তিত্ব অক্ষুন্ন রাখিয়াছে। বাউল, কর্তাভজা, মারফতী, গুরুসত্য প্রভৃতি গান এই ধরনের সাধন-সঙ্গীত। উহা ছাড়া কবি, পাঁচালী, তর্জা, বোলান, ভাটিয়ালি, জারি, সারি প্রভৃতি নানা লোক-সঙ্গীত-ও মুখ্যতঃ সপ্তদশ-অষ্টাদশ শতকে উদ্ভূত হইয়া হিন্দু ধর্মের প্রধান ধারাগুলির সহিত সংযোগ রক্ষা করিয়া, হিন্দু দর্শন ও অধ্যাত্ম তত্ত্বসমূহের দ্বারা প্রভাবিত হইয়া, ইহাদের পাশাপাশি নিম্নশ্রেণীর লোকের ধর্মপিপাসা পরিতৃপ্ত করিয়াছে।

এই সব সাধন-সঙ্গীতের মধ্যে বাউল সঙ্গীতই প্রধান। 'বাউল' কথাটি খুব সম্ভবতঃ বাতুল শব্দ হইতে আসিয়াছে। সংসার-সমাজের বিধিসম্মত সকল নির্দেশ উপেক্ষা করিয়া এই সম্প্রদায় হিন্দু মুসলমান ধর্মের কড়াকড়ি নিয়মের বন্ধনমুক্ত হইয়া বিশিষ্ট সাধনার পথে মনের মানুষ খুঁজিয়া বেড়াইয়াছে। বৈষ্ণব ধর্মের কান্ত-কান্তার মধুর সম্পর্কটি ইহাতে 'মনের মানুষ' নামে অভিহিত এক প্রেমের ঠাকুরের প্রতি আত্মসমর্পণে রূপান্তরিত হইয়াছে। চর্যাপদের ও সহজিয়াদের মতই বাউল সঙ্গীতগুলি খানিকটা হেঁয়ালীপূর্ণ

বাউল গান

সন্ধ্যা ভাষায় রচিত। ইহা প্রচলিত দেহতত্ত্বাশ্রয়ী হইলেও এবং ইহার মধ্যে দেহ-

সাধনার প্রাধান্য থাকিলেও বাউল গীতের গভীর আধ্যাত্মিক প্রেরণা ও ভাবাবেগ ইহাকে আধুনিক চিত্তের উপযোগী করিয়াছে। বাউল গীতের মাধুর্য ও ঐশ্বর্যের দিকে সর্বপ্রথম আমাদের দৃষ্টি আকর্ষণ করেন রবীন্দ্রনাথ। বৈষ্ণব সাধনার পরকীয়া তত্ত্ব ও সহজ সাধনার সহিত স্বূফী ধর্মমতের অপূর্ব মিশ্রণে বাউল সাধনা সমৃদ্ধ হইয়াছে। আউল-চাঁদকে এই বাউল সম্প্রদায়ের আদি বলিয়া ধরা হইয়া থাকে। বাউল সঙ্গীতকারদিগের মধ্যে লালন ফকিরের নাম বিখ্যাত। ইহা ছাড়া গঙ্গারাম বাউল, জগা কৈবর্ত, পদ্মলোচন প্রভৃতি অনেক বাউল সাধক ও সঙ্গীতকার আছেন। উনবিংশ শতকের শেষভাগে অনেক শিক্ষিত লোকও বাউল গান রচনা করিয়া গিয়াছেন। দুইটি গানের নমুনা দিতেছি।

(১)

খাঁচার ভিতর অচিন পাখী কেমনে আসে যায়।
ধরতে পারলে মন-বেড়ি দিতাম পাখীর পায়॥
চিরদিন পুষলেম পাখী, বুঝলেম না তার ফাঁকি জুকি।
দুধ কলা দিই খায়রে পাখী তবু ভোলে না তায়॥

(২)

আমি কোথায় পাব তারে
আমার মনের মানুষ যে রে।
আমি হারায়ে সেই মানুষে
ঘুরে মরি দেশ-বিদেশে॥

মুর্শিদী-মারফতী গানের সহিত বাউল গানের মূলতঃ পার্থক্য কম। মুসলমানী সাধনার পরিবেশে এই গানগুলি রচিত হইয়াছে।

কবি-পাঁচালী-তর্জা প্রমুখ সঙ্গীতগুলি কোন সাধন-সঙ্গীত নহে—সাধারণ ভাবেই তাহাদের উদ্ভব হইয়াছে। কবিগানকে বৈষ্ণব ও শাক্ত পদাবলীর লৌকিক সংস্করণ বলা যাইতে পারে। রাধা-কৃষ্ণ-প্রেমের উন্নত মধুর রসের সাধনা ও মাতৃ-শক্তির ঐকান্তিক, ভক্তি-বিহ্বল অনুভূতি কবিগানে সাধারণ অশিক্ষিত লোকের স্থূল রুচি অনুযায়ী পরিবর্তিত হইয়াছে ও ইহার গাঢ়তা অনেক পরিমাণে ফিকে ও

অকৃত্রিমতা ইতর ভাবের সংস্পর্শে অনেকটা ঘোলা হইয়া পড়িয়াছে। কবিগান বোধ হয় অষ্টাদশ শতকে আরম্ভ হইয়াছিল এবং অষ্টাদশ উনবিংশ শতকের মোহানায় উহা বাঙলা দেশে প্রভূত জনপ্রিয়তা অর্জন করিয়াছিল। রাস্থনৃসিংহ, হরুঠাকুর, রামবসু, নিতাই বৈরাগী, এনটুনীফিরিঙ্গি প্রভৃতি কবিয়ালবৃন্দ সাহিত্যে স্থায়ী আসনের অধিকার লাভ করিয়াছেন। ভবানী-বিষয়ক, সখী-সংবাদ, বিরহ—এই ভাবে শ্যামা, শ্যাম ও মানবীয় প্রেমের সঙ্গীত—এই তিনটি স্তরে কবি-সঙ্গীত গীত হইত। ইহাদের প্রধান মৌলিক দান হইতেছে ধর্মসম্পর্কহীন প্রেমসঙ্গীতের সৃষ্টি। ইহাই পরবর্তী-যুগে উন্নত ধরনের প্রণয়-গীতির প্রেরণা দিয়াছে। কবির টপ্পাগুলি সাধারণতঃ স্থূল ও অশ্লীল হইত। হরু ঠাকুরের সখীসংবাদের একটি উদাহরণ দিতেছি।—

কবিগান

শ্যাম তিলেক দাঁড়াও
হেরি চিকণ কালোবরণ তিলেক দাঁড়াও
এ অধীনীর মনের বাসনা পূরাও।
সাধ মম বহুদিনের আজ পেয়েছি অঙ্গনে
চন্দ্রাননে হাসি হাসি বাঁশীটি বাজাও॥
নির্জনে এমন পাবনা দরশন
যায় নিশি যাক জানুক গুরুজন
তাহাতে নহি খেদিত, শুন ওহে ব্রজনাথ
ও বংশীর গুণ কত বিশেষ শুনাও॥

পাঁচালী গান গাওয়া হইত পালার আকারে। খানিকটা আবৃত্তি, খানিক ছড়া, খানিক গান হইত। কৃষ্ণবিষয়ক, রামবিষয়ক, শিববিষয়ক পালা ছাড়াও লৌকিক পালা—বিরহ, বিধবাবিবাহ, কর্তাভজা ইত্যাদি বিষয় লইয়া পাঁচালী রচিত হইত। সর্বশ্রেষ্ঠ পাঁচালীকার হইতেছেন দাশরথি রায়। রসিক রায়, ব্রজ রায়, নন্দ রায় প্রভৃতি পাঁচালীকারের পাঁচালীও মুদ্রিত হইয়াছিল।

পাঁচালী

ইহা ছাড়া সারি, ভাটিয়ালী, জারি, তর্জা ও নানা পল্লী-সঙ্গীত এই সময়ে রচিত হইয়াছিল। এই গানগুলির বৈচিত্র্য বাঙালী কবিচিত্তের সরসতা ও সৌন্দর্যমুগ্ধতার নিদর্শন বহন করে।

## দশম অধ্যায়

# নাথ-সাহিত্য

নাথ-সাহিত্য ভাবের দিক্ দিয়া চর্যাপদের সহিত সম্পর্কিত ; উভয় ধারাতেই সিদ্ধদিগের কয়েকটি সাধারণ নাম পাওয়া যায়। ইহাতে মনে হয় যে উভয়ে বর্ণিত সাধনাক্রম একই উৎস হইতে উদ্ভূত। চর্যাপদে যে অধ্যাত্মতত্ত্বের বর্ণনা আছে তাহা উন্নত ও উচ্চমর্যাদাসম্পন্ন, অনেকটা উপনিষদ ও প্রাচীন পুরাণে উল্লিখিত যোগ-সাধনার বৌদ্ধতান্ত্রিক প্রতিরূপ। ইহার প্রধান কথা হইল চিত্তবৃত্তির উন্মূলনের দ্বারা সমস্ত জাগতিক পার্থক্যের লোপ ও মনের শূন্যতা-বিধান—পরম সত্যচেতনার মধ্যে উহার বিলয়। নাথসাহিত্যে এই তত্ত্বকে প্রাকৃত উদ্ভট কল্পনার সহিত মিশাইয়া, অশিক্ষিত কুসংস্কারাচ্ছন্ন জনসাধারণের আদিম বিস্ময়বোধ ও অন্ধ আজগুবিপ্রীতির স্তরে নামানো হইয়াছে। আর ইহার সাধনার রহস্যকে প্রধানতঃ কায়-সাধনার দ্বারা ঐহিক অমরতা ও অসাধ্য-সাধন-শক্তি-লাভের উপায়স্বরূপ নির্দিষ্ট করা হইয়াছে। ইহাতে অবশ্য সংসারত্যাগ ও সন্ন্যাস-গ্রহণের উপর জোর দেওয়া হইয়াছে। কিন্তু এই কৃচ্ছ্রসাধন ও বৈরাগ্যের প্রকৃত উদ্দেশ্য মৃত্যুজয়ের দ্বারা ভোগের পথকে নিষ্কণ্টক করা। সুতরাং ইহার আধ্যাত্মিক আদর্শ যে খুব উচ্চ ছিল তাহা বলা যায় না। প্রাকৃত মন যে অবাধ ভোগসুখের জন্য লালায়িত যোগ-বিভূতির দ্বারা তাহারই পরিতৃপ্তিকে অনায়াসলভ্য করাই ইহার আসল কাম্য। নাথসাহিত্য সম্বন্ধে আর একটি লক্ষণীয় বৈশিষ্ট্য হইল যে ইহা উনবিংশ শতকের পূর্বে লিখিত রূপ ধারণ করে নাই। রংপুর-কুচবিহার অঞ্চলের আদিবাসীদের মুখে মুখে ইহার আখ্যায়িকা প্রচলিত ছিল। ইহাতেই প্রমাণ হয় যে ইহার কাহিনী পূর্ণ সাহিত্যিক মর্যাদায় প্রতিষ্ঠিত হয় নাই—লোকমুখে গীত হইয়া লৌকিক সাহিত্যের পর্যায়ভুক্ত ছিল।

নাথসাহিত্যের উৎস ও স্বরূপ

এই কাহিনীর দুইটি প্রধান শাখা—মীনচেতন বা গোরক্ষবিজয় ও ময়নামতী বা গোবিন্দচন্দ্রের গান। প্রথমটিতে সিদ্ধাচার্য মীননাথের কদলীপত্তনের নারীদের মোহে পড়িয়া তত্ত্বজ্ঞান-বিস্মৃতি ও শেষ পর্যন্ত শিষ্য গোরক্ষনাথের চেষ্টায় তাঁহার উদ্ধার-সাধন। দ্বিতীয় কাহিনীটিতে গোরক্ষনাথ-শিষ্যা ও তত্ত্বজ্ঞা ময়নামতীর নির্দেশে তাঁহার একমাত্র পুত্র রাজা গোবিন্দচন্দ্রের সংসারত্যাগ ও দীক্ষাগ্রহণ।

দ্বিতীয় আখ্যানটিতে তরুণী রাজমহিষীদ্বয় অদুনা-পদুনার স্বামিবিচ্ছেদ-বেদনার মর্মান্তিক খেদের বর্ণনা থাকার জন্ত ইহা জনসাধারণের মনের গভীরে গাঁথা হইয়া গিয়াছে। প্রথমটিতে কেবল দুরূহ সাধনতত্ত্বের রূপক-ব্যাখ্যা আছে বলিয়া ইহা সাধারণের দুর্বোধ্য। ইহার কবি বা রচয়িতার মধ্যে দুর্লভ মল্লিক, ভীমসেন রায়, শেখ ফয়জুল্লা, ভবানী দাস ও আবদুল স্কুর মহম্মদের নাম করা যায়; কিন্তু বিভিন্ন গাথাগুলির মধ্যে সাদৃশ্য এত বেশী যে মনে হয় যে ইহার রচয়িতারা একই আখ্যান-আদর্শ অনুসরণ করিয়াছেন ও মাঝে মধ্যে, রচনার অভিন্নতার মধ্যে বর্ণনার এক-আধটুকু পরিবর্তন করিয়াছেন। ইহাদের মধ্যে কে যে আদি কবি আর কে যে নকল-কারক শুধু ভণিতার মধ্যে নিজ নাম রাখিয়া গিয়াছেন তাহার যথার্থ অবধারণ অসম্ভব।

নাথসাহিত্যের কাহিনীদ্বয়

ইহাদের মধ্যে হিন্দু পৌরাণিক ধর্মের সঙ্গে কিছু যোগ রাখিবার চেষ্টা দেখা যায়; কিন্তু শিব, দুর্গা প্রভৃতি দেব-দেবীর যে চিত্র এখানে পাই, তাহা লৌকিক কল্পনার দ্বারা বিকৃত ও সময় সময় হাস্যাস্পদ। দুর্গা সিদ্ধাদের চরিত্রবল-পরীক্ষার জন্য যে উপায় অবলম্বন করিয়াছেন তাহা অশোভন ও তাঁহার স্বভাব-সিদ্ধ মহিমাবিরোধী। যমের সঙ্গে গোরক্ষনাথ ও ময়নামতীর যে শক্তিপরীক্ষার বোঝাপড়া তাহাতে প্রাকৃতরুচিসম্মত উদ্ভট ঘটনার সন্নিবেশ, পরস্পরকে ঠকাইবার জন্য নানারূপ আজগুবি কৌশল-প্রয়োগের দৃষ্টান্ত দেখা যায়। ইহাদের পারলৌকিক পরিকল্পনার মধ্যেও ভাবগাম্ভীর্য ও মর্যাদাবোধের একান্ত অভাব পরিলক্ষিত হয়। সিদ্ধাদের মধ্যে অনেককেই হীন-বৃত্তিধারী ও স্বীয় অলৌকিক শক্তিপ্রকটনে অতিব্যগ্র রূপে দেখানো হইয়াছে। এমন কি ময়নামতী, গোবিন্দ-চন্দ্র ও রাণী অদুনা-পদুনার মধ্যেও অভিজাত-সুলভ আচার-আচরণের বিশেষ নিদর্শন নাই—সকলেই যেন ছেলে-মানুষের মত অস্থির, খামখেয়ালী ও নিরঙ্কুশ কল্পনার মূর্ত বিকাশ। গোপীচন্দ্রের সন্ন্যাসগ্রহণে রাণীদের খেদ মর্মস্পর্শী করুণ রসে অভিষিক্ত হইলেও উচ্চবর্ণের হিন্দু-নারীর অধ্যাত্ম-আদর্শের স্পর্শহীন। এ যেন ছোটমেয়েদের পুতুল-ভাঙার জন্ত শোকোচ্ছ্বাসের একটু উন্নততর সংস্করণ। এই সমস্ত হইতে এই ধারণাই জন্মে যে সমস্ত আখ্যানটি আদিম দেব-কল্পনার একটা অর্ধবিকশিত রূপ এবং আর্য-সংস্কৃতির সহিত ইহার যোগসূত্র অত্যন্ত ক্ষীণ। কবিদের মধ্যে হিন্দু-মুসলমান উভয় সম্প্রদায়ের সহযোগিতাও এই ধর্মসংস্কারের

হিন্দুধর্মাদর্শ ও নাথসাহিত্য

প্রাগ্-আর্য প্রাচীনত্বের আরও একটি প্রমাণ—উভয়ধর্মাবলম্বী আদিম জাতিরা যখন ধর্মগত বিভেদের দ্বারা চিহ্নিত হয় নাই, সেই সুদূর অতীতের স্মৃতিবাহী।

মীনচেতন বা গোরক্ষবিজয় পুঁথিতে গুরু মীননাথ কদলীপত্তনে গিয়া সেখানকার নারীদের সৌন্দর্যে মোহিত হইয়া সাধনামার্গ হইতে বিচ্যুত হইলেন ও সম্পূর্ণরূপে ইন্দ্রিয়সুখপ্রধান জীবন যাপন করিতে লাগিলেন। ইতিমধ্যে তাঁহার শিষ্য গোরক্ষনাথ গুরুর অধঃপতনের কাহিনী জানিতে পারিয়া নর্তকীর ছদ্মবেশে কদলী-নগরে প্রবেশ করিলেন এবং বাদ্য ও নৃত্যের সঙ্কেতে গুরুকে তাঁহার বিস্মৃত মহাজ্ঞানের তত্ত্ব স্মরণ করাইয়া দিলেন। শিষ্য গুরুকে তত্ত্বকথা শোনাইতে শোনাইতে গুরুর চৈতন্যোদয় হইল ও তিনি হীন ইন্দ্রিয়তৃপ্তির জীবন ত্যাগ করিয়া সাধনা-জীবনে পুনঃপ্রতিষ্ঠিত হইলেন। নানারূপ হেঁয়ালি ছড়া ও রূপক-প্রয়োগের সাহায্যে পরমতত্ত্ব-প্রতিপাদনই আখ্যানের প্রধান উপজীব্য। এই আপাত-অসম্ভব উক্তি-সমাবেশ ও রূপকের মাধ্যমে তত্ত্বের আভাসদান—চর্যাপদের সঙ্গে নাথ-গীতিকার মিলের নিদর্শন। এই গভীরার্থক হেঁয়ালি-রচনার একটি দৃষ্টান্ত নিম্নে উদ্ধৃত হইল।

গোরক্ষবিজয় বা মীনচেতন

পোখরীতে পানী নাই পাড় কেন বুড়ে। ( ডুবে )
বাসাঘরে ডিম্ব নাই ছাও কেন উড়ে॥
নগরে মনুষ্য নাই ঘর চালে চাল।
আন্ধলে দোকান দিয়া খরিদ করে কাল॥
ঝিম যাউক বরিষা শীতলে যাউক মীন।
ঝাঁপিয়া তরীতে পাড়ি সমুদ্র গহীন॥

এইরূপ হেঁয়ালিপূর্ণ ভাষায় বাঙলা দেশের ক্ষুদ্র ক্ষুদ্র বহু ধর্মসম্প্রদায়ের তত্ত্বরহস্য একই সঙ্গে আবৃত ও উদ্ঘাটিত হইয়াছে। সহজিয়া, বাউল ও তন্ত্রসাধনাতেও এই বিপরীত ভাবের রহস্যময় সমাবেশ একটি লক্ষণীয় বৈশিষ্ট্য।

ময়নামতী বা গোপীচন্দ্রের গান-এ তত্ত্ব অপেক্ষা মানবিক আবেগেরই প্রাধান্য। ময়নামতী তাঁহার পুত্র গোবিন্দচন্দ্রকে অকালমৃত্যুর হাত হইতে রক্ষার জন্য ছেলেকে কায়সাধনার রহস্য শোনাইয়াছেন ও হাড়ির ছদ্মবেশে অবস্থিত সিদ্ধযোগী হাড়িপা বা জালন্ধরিপাদের নিকট দীক্ষাগ্রহণের জন্য সনির্বন্ধ অনুরোধ জানাইয়াছেন। পুত্র নিতান্ত অনিচ্ছা-সহকারে এই হীনবর্ণের গুরুর নিকট দীক্ষাগ্রহণে সম্মত হইল, কিন্তু গুরুর প্রতি তাহার প্রকৃত ভক্তি বোধ হয় কোন

াদনই জন্মে নাই। গুরুও শিষ্যকে নানা অবাঞ্ছিত ও অমর্যাদাকর পরিস্থিতির মধ্যে ফেলিয়া তাহার ধর্মবোধের দৃঢ়তার পরীক্ষা লইয়াছে। এই সমস্ত পরিস্থিতির মাধ্যমে যে সমাজ-চিত্র ফুটিয়া উঠিয়াছে তাহা রুচিবোধ, সংস্কৃতির মান ও ধর্মচেতনার বিচারে কোন সমুন্নত উৎকর্ষের দাবী করিতে পারে না। পুত্র মাতার পরীক্ষাব জন্য যে সমস্ত নৃশংস ও রূঢ় অনুষ্ঠানের ব্যবস্থা করিয়াছে তাহাতে হয়ত ময়নামতীর যোগৈশ্বর্য বিস্ময়করভাবে ফুটিয়াছে, কিন্তু মাতা-পুত্রের মধ্যে স্বাভাবিক স্নেহমমতাময় সম্পর্কটি সম্পূর্ণভাবে বিধ্বস্ত হইয়াছে। গুরুকে মাটির তলায় পুঁতিয়া রাখার মধ্যে গুরু-শিষ্যের সহজ সম্বন্ধটি উহার সমস্ত মাধুর্য হারাইয়াছে। গোবিন্দ-চন্দ্রেব যোগসাধনা যে সার্থকতা লাভ করিয়াছে, সে যে তত্ত্বজ্ঞানেব পূর্ণ অধিকারী হইয়াছে, তাহার সংসার-জীবনে ব্যগ্র প্রত্যাবর্তনে ও রাণীদের তরল প্রমোদপূর্ণ সঙ্গলিপ্সায় তাহার কোন প্রমাণ মিলে না। শেষ পর্যন্ত শিষ্য চিরসন্ন্যাসব্রত গ্রহণ করিয়া গুরুর অনুগমন করিয়াছে—এই ঘটনা-নির্দেশের মধ্যেই আখ্যানের পরিসমাপ্তি। যে সমাজের পটভূমিকায় কাহিনীটি বিন্যস্ত হইয়াছে তাহা হিংস্র, ক্রূব, বর্বরোচিত প্রবৃত্তির অমার্জিত উচ্ছ্বাসে, অসংবৃত ভোগলালসায়, শৈশব-সুলভ উদ্ভট কল্পনার আতিশয্যে এবং সমাজ ও পরিবার-জীবনের রূঢ়, সুষমাহীন ছন্দে এক অর্ধ-সভ্য, অপরিণত সংস্কৃতি ও জীবনবোধেরই পরিচয় বহন করে। এই অশিক্ষিত, আদিম সংস্কারাচ্ছন্ন সমাজ হইতেও যে এরূপ উন্নত, যথাযথ ভাবপ্রকাশক্ষম, সূক্ষ্ম তত্ত্ব পরিস্ফুট করিতে নিপুণ, কাব্যগুণসমৃদ্ধ রচনার প্রেরণা আসিয়াছে ইহাই বাঙালী-জীবনের এক চিরন্তন বিস্ময়। গোপীচন্দ্রের গান হইতে দুইটি অংশ উদ্ধার করা হইল।—

ময়নামতী বা গোপীচন্দ্রের গান

(১)

## সন্ন্যাসগ্রহণেচ্ছু গোপীচন্দ্রের প্রতি পদুনা

জে দেশে জাইবা প্রিয় সে দেশে জাইব।
ধরিয়া যোগীর বেশ সঙ্গতি থাকিব॥
তুমি সে যোগিআ রাজা আমিত যোগিনী।
ঘরে ঘরে মাগিমু ভিক্ষা দিবস রজনী॥

ভিক্ষা মাগিয়া প্রিয় বান্ধি দিব ভাত।
ছাড়িয়া না দিমু তোমা শোন প্রাণনাথ॥
এক সন্ধ্যা বান্ধি ভাত দুই সন্ধ্যা খিলাএমু।
হাটিতে নারিলে বাজা কোলে করি লইমু॥

(২

**ময়নামতীর প্রতি অদুনা-পদুনা**

তা শুনিয়া চারি বধূ বুকে মারে হাত।
সুন গ শাশুড়ি মোরা কহি চাবি বাত॥
ছাবে-খারে জায় গ বুড়া মোর গ বালাই লই।
সকল দেশের বুড়া মরে তোমাব মবণ নাই॥
অবশ্য মরিবা তুমি আমবাব বাসবে।
সপ্ত দিনেব বাসি মরা কবিব তোমাবে॥
গলে দড়ি দিয়া ফেলাবে দক্ষিণ পাত্যবে।
পাত্যরে খাইব তোবে শৃগাল কুকুবে॥

## দ্বিতীয় খণ্ড ঃ আধুনিক যুগ

## প্রথম অধ্যায়

# বাংলা গদ্যের অনুশীলন

### ১

কোন দেশের সাহিত্যে বা সমাজ-চেতনায় আধুনিকতার উন্মেষ-মুহূর্ত ঠিক-ভাবে নির্ণয় করা দুঃসাধ্য। সকল যুগেই এমন এক একজন ব্যতিক্রমধর্মী লেখক থাকেন, যাঁহারা সমসাময়িক প্রচলিত আদর্শের সুরে সুর মিলান না—তাঁহাদের লেখায় ও মনোভঙ্গীতে ইহার বিরুদ্ধে একটা স্পষ্ট বা অস্পষ্ট বিদ্রোহ ধ্বনিত হয়। হিন্দুদর্শনের যুগে বৌদ্ধমতবাদ, এমন কি চার্বাকদর্শনও এই প্রতিবাদমূলক দৃষ্টিভঙ্গীর নিদর্শন।

প্রাচীন সাহিত্যে আধুনিক দৃষ্টি-ভঙ্গীর বীজ

মঙ্গলকাব্য-ধারার মধ্যে চণ্ডীমঙ্গল-রচয়িতারা দেবমহিমা-কীর্তনের অন্তরালে মানবজীবনের রসকে প্রাধান্য দিয়া এক নূতন বাস্তবতা ও সমাজ-সচেতনতার প্রবর্তন করিয়াছেন। জনজীবনের প্রতি কৌতূহল, দেব-নির্ভরতা-মুক্ত মনের স্বচ্ছন্দলীলা, সমাজের অসঙ্গতির প্রতি তীক্ষ্ণদৃষ্টি ও ব্যঙ্গশরক্ষেপ—এ সবই আধুনিক মনোভঙ্গীর নিদর্শনরূপে গৃহীত হইতে পারে। অন্যান্য ধারার মঙ্গলকাব্যেও বারমাস্যা-বর্ণনা, নারীগণের পতিনিন্দা ও ভোজ্য দ্রব্যের বিস্তৃত তালিকা দৈবনির্ভরশীল সমাজে বাস্তব রসের ফল্গুধারার পরিচয় দেয়। কৃত্তিবাস-কাশী-দাসের রামায়ণ-মহাভারত ও বৈষ্ণব ও শাক্ত-পদাবলীর ভক্তিরসপ্রধান কাব্যের মধ্যেও বাস্তব জীবনের খণ্ডাংশ আবিষ্কার করা যায়। ময়মনসিংহ ও পূর্ববঙ্গ-গীতিকায় অনার্য-সংস্কৃতির সহিত মিশ্রিত, প্রবল জীবনবেগ-চঞ্চল, এক দুঃসাহসিক জীবনযাত্রার বাস্তব ছবি চিত্রিত হইয়াছে। সুতরাং আধুনিক দৃষ্টিভঙ্গীর বীজ যে আদি যুগ হইতেই কাব্যরচনার তলার মাটিতে উপ্ত ছিল, তাহার প্রচুর প্রমাণ পাওয়া যায়।

কিন্তু যেমন দুই একটি কোকিলের বিচ্ছিন্ন ডাক বসন্তের আবির্ভাবের প্রমাণ দেয় না, তেমনি ব্যতিক্রমধর্মী দুই একটি কবির অস্তিত্বই যুগচেতনায় বাস্তবতার

প্রসারের নিদর্শনরূপে লওয়া যায় না। মনে হয় যে বিদ্যাপতি ও ভারতচন্দ্র এই দুইজন কবির বাস্তবতার দিকে স্বাভাবিক প্রবণতা ছিল এবং উভয়েই রাজসভার আবেষ্টনের মধ্যে—অন্ততঃ অভিজাত সম্প্রদায়ের চোখে বাস্তব জীবন যে ভাবে প্রতিভাত হইত, তাহার যথার্থ প্রতিচ্ছবি আঁকিয়াছেন। উভয়েরই মনোভঙ্গী বস্তুধর্মী ও ব্যঙ্গপ্রবণ ছিল; কিন্তু তাঁহাদের যুগপ্রচলিত কাব্যপ্রথা ও মানস সংস্কার এই বস্তুচেতনার পূর্ণ পরিণতিকে বাধা দিয়াছে। বিদ্যাপতির যুগে ভক্তিবাদের প্রথম উচ্ছ্বাস আধুনিক জীবনবোধকে প্লাবিত করিয়াছে। ভারতচন্দ্রের যুগে এই ভক্তির নিঃশেষিত-প্রায় ভাবধারা এই জীবন-চেতনার স্বচ্ছন্দ বিকাশকে বাধা দিয়াছে। সুতরাং বাংলা সাহিত্যে আধুনিকতার উন্মেষ স্বতঃস্ফূর্তভাবে বিকশিত হইতে পারে নাই —ইহার জন্য বস্তুচেতনাসমৃদ্ধ বিদেশী জাতি ও সাহিত্যের সঙ্গে প্রত্যক্ষ যোগের জন্য ইহাকে প্রতীক্ষা করিতে হইয়াছিল। তাই ইংরেজ আগমনের কাল পর্যন্ত বাংলা সাহিত্যে আধুনিক দৃষ্টিভঙ্গীর স্থায়ী আবির্ভাব বিলম্বিত হইয়াছিল।

বিদেশী-সংযোগে আধুনিকতার স্ফূর্তি

আধুনিকতার আবির্ভাবের পূর্বে কিছুকাল ধরিয়া উহার আগমনের জন্য মানস প্রস্তুতি চলিতে থাকে। সেই জন্য যদিও অষ্টাদশ শতকের শেষপাদে জাতীয় চেতনাতে ও উনবিংশ শতকের প্রথমেই সাহিত্যে আধুনিক মনোভাবের স্থির সঞ্চার লক্ষিত হয়, তথাপি ১৭০০ খ্রীষ্টাব্দ হইতে ইহার পূর্বাভাস ও অনিশ্চিত পদ-চারণা জীবনবোধের মধ্যে এই পরিবর্তনের সূচনা করে। ১৭০০ খ্রীষ্টাব্দে মুরশিদ কুলি খাঁ-র দ্বারা বাঙলার সিংহাসন-অধিকার একটি নূতন যুগের প্রারম্ভরূপে গৃহীত হইতে পারে। মুরশিদ কুলি খাঁ দেশে যে নূতন শাসনব্যবস্থা ও রাজস্ব-নীতির প্রবর্তন করিলেন, তাহার ফলে বাঙলা দেশ কার্যতঃ দিল্লীর নিয়ন্ত্রণমুক্ত হইয়া এক অজ্ঞাতপূর্ব আত্মস্বাতন্ত্র্যে প্রতিষ্ঠিত হইল। এই শাসনে সাম্প্রদায়িক ধর্মমতের পরিবর্তে ঐহিক সুখস্বাচ্ছন্দ্য ও অর্থনীতির প্রাধান্যই মূললক্ষ্যরূপে দেখা দিল। হিন্দু-মুসলমানের ধর্মবিরোধ, মোগল সাম্রাজ্যের জোর-করিয়া চাপানো কেন্দ্রিক প্রশাসন-ব্যবস্থা, বিজেতা ও বিজিতের মধ্যে পারস্পরিক সম্পর্ক হঠাৎ গৌণ ও তাৎপর্যহীন হইয়া পড়িল। নূতন নবাবের আমলে হিন্দুরা গুণানুসারে শাসন ও রাজস্বসংগ্রহ-বিভাগের উচ্চতর পদসমূহে নিযুক্ত হইতে লাগিলেন; রাজানুগ্রহের সমান অংশীদাররূপে হিন্দু-মুসলমান অভিজাত-শ্রেণীর মধ্যে বিভেদ অনেকটা লুপ্ত হইল। মুরশিদ কুলি খাঁ যেমন মোগল দরবারে নির্ধারিত রাজস্ব

১৭০০ খ্রীঃ মুরশিদ কুলি খাঁর সিংহাসন লাভে নূতন যুগের সূচনা

দাখিল করিয়াই স্বাধীন রাজার সমস্ত অধিকার ভোগ করিতে লাগিলেন, তেমনি তাঁহার অধীনস্থ হিন্দু জমিদারেরাও হিসাবমত খাজনা দিয়া নিজ নিজ এলাকায় অবারিত ক্ষমতায় আসীন হইলেন। নবাব কেবল দিল্লীর রাজপ্রতিনিধি না হইয়া স্বাধীন বাঙলার রাজারূপে দেশবাসীর নিকট প্রতিভাত হইলেন। বাঙলা দেশ কেবল দিল্লীর বাদসাহীর অঙ্গমাত্র না হইয়া একটি স্বয়ংসম্পূর্ণ, স্বাধীন আদর্শেব অনুগামী, নিজ অভিরুচি অনুসারে নিজ জীবনযাত্রা-নির্বাহের অধিকারী রাষ্ট্ররূপে নবজন্ম লাভ করিল। মুরশিদ কুলি খাঁ-র শাসনে যে অত্যাচার-উৎপীড়ন ছিল না তাহা নয়; বরং কোন কোন বিষয়ে দিল্লীর সুদূর-পরিচালিত, শিথিল শাসনব্যবস্থা হইতে আরও কড়াকড়ি ও প্রশ্রয়হীন নিয়মকানুন প্রচলিত হইল। বিশেষতঃ রাজস্ব-আদায় সম্বন্ধে কোনও রূপ চুক্তিভঙ্গ অমার্জনীয় অপরাধরূপে গণ্য হইয়া কঠোর শাস্তির বিষয় হইত। রাজা কৃষ্ণচন্দ্রকে এই অপরাধে 'বৈকুণ্ঠ'-বাস করিতে ও অকথ্য অত্যাচার ভোগ করিতে হইয়াছিল। কিন্তু এই উৎপীড়নেব মূলে খামখেয়ালি ও সাম্প্রদায়িক বিদ্বেষ ছিল না, ছিল সুনির্দিষ্ট রাজনৈতিক অপরাধের জন্য মাত্রাতিরিক্ত নৃশংসতা।

মুরশিদ কুলি খাঁ-র উত্তরাধিকারী আলিবর্দি খাঁ-র আমলেও এই নীতিই অনুসৃত হইয়াছিল। তাঁহাব আমলে বর্গী-আক্রমণের জন্য বাঙলা দেশের কোন কোন অংশে যে ব্যাপক লুণ্ঠন ও অত্যাচার অনুষ্ঠিত হইয়াছিল, তাহাব স্মৃতি বাঙলাব পল্লীছড়ায় এখনও রক্ষিত আছে। ছেলেকে ঘুম পাড়াইতেও মায়ের মন বর্গীর অত্যাচারের প্রতি আকৃষ্ট হইয়াছে ও একদিকে যেমন বর্গীর লুণ্ঠন, অন্যদিকে তেমনি খাজনা দিবার অসামর্থ্য—এই উভয় বিষয়েই সে সমান উদ্বেগ অনুভব করিয়াছে। এই ছড়া অন্ততঃ ইহাই প্রমাণ করে যে, দেশের সাধারণ গৃহস্থের চিন্তা অর্থনীতিপ্রধান হইয়া উঠিয়াছে।

আলিবর্দি খাঁর আমলের রীতি

সিরাজউদ্দৌলার সিংহাসন-চ্যুতির ব্যাপারে হিন্দু ও মুসলমান রাজন্যবর্গ ও উচ্চপদস্থ কর্মচারী-গোষ্ঠী একযোগে ষড়যন্ত্র করিয়াছে। অন্যান্য রাষ্ট্রীয় ষড়যন্ত্রের সঙ্গে ইহার পার্থক্য এই যে, ইহা রাজপরিবারের অভ্যন্তরীণ ঈর্ষ্যা বা দ্বন্দ্বপ্রসূত নহে—ইহা মূলতঃ নেতৃস্থানীয় প্রজাশক্তির গোপন বিদ্রোহ। মনে হয় ইংরেজ বণিক ক্লাইভ ও ওয়াটসনের সংসর্গের প্রভাবেই এই চক্রান্ত পাশ্চাত্ত্যদেশসুলভ রাষ্ট্রনৈতিক রূপ গ্রহণ করিয়াছিল। ইংরেজের কূটনীতি ও চক্রান্ত-কৌশল

সিরাজের বিরুদ্ধে ষড়যন্ত্রের মধ্যে আধুনিক যুগ-লক্ষণ প্রকাশ

যে ক্রমশঃ প্রাচ্য রাষ্ট্রজগতে অনুপ্রবেশ করিতেছিল ও ইহাব প্রাচীন ধর্মকে পরিবর্তিত করিয়া ইহাকে আধুনিকতাব সূক্ষ্মতর চেতনায় উদ্বুদ্ধ কবিতেছিল, সিরাজের বিরুদ্ধে ষড়যন্ত্রে তাহার প্রমাণ মিলে। ইহাব শুধু ফল নহে, ইহাব পবিকল্পনা ও প্রস্তুতিও অনেকটা আধুনিক লক্ষণাক্রান্ত।

আধুনিক মনোভাবের দ্বিতীয় নিদর্শন : পাশ্চাত্ত্য বাণিজ্যনীতির সহিত বাঙালী সমাজের পরিচয়

আধুনিক মনোভাবেব দ্বিতীয় নিদর্শন হইতেছে পাশ্চাত্ত্য বাণিজ্যনীতি ও দ্রব্যবিনিময়-প্রথার সহিত বাঙালী ব্যবসায়ী-সমাজের পবিচয়। অবশ্য প্রাগ্-ব্রিটিশ যুগেও বাঙলা দেশেব বহির্বাণিজ্য উৎকর্ষে ও পরিমাণে নিতান্ত নগণ্য ছিল না। বাঙলার সূক্ষ্মশিল্পেব চাহিদা দেশের মধ্যেও প্রচুব ছিল। কিন্তু এই বাণিজ্যের-প্রসাব ও গতি ছিল মন্থব ও স্বাভাবিক নিয়মানুগ—দুর্ভিক্ষ বা অবাজকতা না থাকিলে ইহাব মধ্যে কোন অতর্কিত হ্রাস-বৃদ্ধি দেখা যাইত না। ইহা একটা সুনির্দিষ্ট পরিমাণেব নিযমিত কক্ষপথেই আবর্তিত হইত। শিল্পী তাহাব বিক্রয় ও লাভেব পরিমাণ সম্বন্ধে যে প্রত্যাশা কবিত, তাহা প্রায়ই নির্ভুল হইত। কিন্তু ইউরোপীয় বাণিজ্যেব সহিত ঘনিষ্ঠ সম্পর্ক-স্থাপনের ফলে এই ব্যবসায়ের মধ্যে এমন একটা অনিশ্চিত ও দ্রুতক্রিয়াশীল প্রভাবের সংযোগ হইল, যাহাতে ইহাব সম্বন্ধে সমস্ত অতীত অভিজ্ঞতা-সমর্থিত পূর্বধারণা হঠাৎ বিপর্যস্ত হইয়া পড়িল। এ যেন বানেব জল ঢুকিয়া পুষ্করিণীব জল বাহির করিয়া লইয়া গেল—প্রচুর উৎপাদনের মধ্যে এক কৃত্রিম নিয়ন্ত্রণজাত অভাবের সৃষ্টি কবিল। পলাশীর যুদ্ধের পর যখন ইংবেজ প্রকৃত রাজশক্তিব অধিকাবী হইল, তখন সে সর্ববিধ উপায় অবলম্বন কবিয়া দেশীয় শিল্প-বাণিজ্যকে ধ্বংস করিবার আয়োজন করিল। বস্ত্রশিল্পী, নীলচাষী হতবুদ্ধি হইয়া আবিষ্কাব করিল যে, তাহাদের পণ্যদ্রব্যের মূল্য যেন কোন ভোজবাজিব দ্বারা অন্তর্হিত হইয়াছে। তাহারা দারিদ্র্য ও উপবাসের সম্মুখীন হইল। এই শিল্প-উৎসাদন-ব্যাপারে কয়েকজন বাঙালী দালাল—যাহাদিগকে কোম্পানির বেনিয়ান নামে অভিহিত করা হইত—ব্যবসায়ের সমস্ত অন্ধি-সন্ধির সন্ধান দিয়া ও জোর করিয়া দাদন গছাইয়া—সক্রিয় অংশ গ্রহণ করিল ও কোম্পানির ধনসম্পত্তির কিছু অংশ পাইয়া ফাঁপিয়া উঠিয়া কলিকাতার নব অভিজাত সম্প্রদায়ের প্রতিষ্ঠাতা হইল। এই বিশ্বব্যাপী বাণিজ্যের গতি-প্রকৃতি-রহস্যের সহিত পরিচয় বাঙালীর আধুনিক মনোভাবকে দৃঢ়ীভূত করিতে সাহায্য করিল।

তৃতীয়তঃ ইংরেজ শাসনব্যবস্থা-প্রতিষ্ঠার ফলে শাসন সম্বন্ধে আধুনিক ধারণা

ক্রমশঃ জনসমাজে বদ্ধমূল হইতে লাগিল। ইংরেজের বিচাবালয়, রাজস্বনির্ধারণ, দশশালা ও চিরস্থায়ী ভূমি-বন্দোবস্ত কিছু পরিমাণে পুরাতন ব্যবস্থাব অনুসৃতি হইলেও অনেক বিষয়ে সম্পূর্ণ অভিনব আদর্শের ও নীতিব পবিচয় বহন করিল। বাঙলাব জনসাধারণ ধীরে ধীবে এই শাসন-পদ্ধতিতে অভ্যস্ত হইতে লাগিল ও তাহাদের বৈষয়িক জীবনে আধুনিক চিন্তাধারার প্রভাব অনুভব করিল। সামাজিক ও বৈষয়িক জীবনে ইংরেজদেব সঙ্গে তাহাদের সম্বন্ধ ঘনিষ্ঠ হইতে লাগিল ও পাশ্চাত্ত্য দেশের বিভিন্ন রীতি-নীতি ও আচার-ব্যবহার তাহাদের মনকে নূতনের দিকে আকর্ষণ করিল। তখনও রীতিমত ইংরেজী শিক্ষাব আরম্ভ হয় নাই। কিন্তু সমাজ-জীবনে মেলা-মেশার জন্য ইংবেজী সাহিত্যকে জানিবাব আকাঙ্ক্ষা ধীবে ধীরে প্রসাবিত হইল। দেশীয় বাজনীতিবিদেরা গণতান্ত্রিক শাসনপদ্ধতির মর্ম অনুধাবন কবিতে লাগিলেন। মহাবাজা নন্দকুমাব ব্রিটিশ শাসনেব আদিযুগেব সর্বপ্রথম অর্থনীতি-বিশারদ ও তিনিই প্রথম ইংবেজ-শক্তিব বিরুদ্ধে নিয়মতান্ত্রিক বিবোধিতার পথপ্রদর্শক। মহাবাজা নবকৃষ্ণ দেব, রাজা বামমোহন রায়, রাধাকান্ত দেব প্রভৃতি হিন্দু সমাজেব নেতৃবৃন্দ ইংবেজী শিক্ষা-প্রবর্তনেব পূর্বেই ইহা কিছু কিছু আয়ত্ত কবিযাছিলেন ও ইহার হিতকব প্রভাব ও সম্ভাবনা সম্বন্ধে সম্পূর্ণ অবহিত ছিলেন। সুতবাং যখন পাশ্চাত্ত্য সাহিত্য ও জ্ঞান-বিজ্ঞান-চর্চাব ফলে বাংলা সাহিত্যেব উপর আধুনিক মনন ও অনুভূতির প্রভাব পড়িতে আরম্ভ করিল তখন দেশের প্রগতিশীল ব্যক্তিবৃন্দ উহাকে সোৎসাহ অভ্যর্থনা জানাইতে পূর্ব হইতেই প্রস্তুত ছিলেন ও এই আগ্রহপূর্ণ সহযোগিতার জন্যই আধুনিকতার অগ্রগতি এত দ্রুতবেগে সাধিত হইল।

তৃতীয় নিদর্শন: ইংরেজের শাসন-সম্বন্ধীয় আধুনিক ধারণাদির পরিচয়

## ২

# গদ্যের উদ্ভব

প্রাগ্-আধুনিক যুগ পর্যন্ত বাংলা ভাষার লক্ষণীয় বৈশিষ্ট্য ছিল—ইহার মধ্যে গদ্যের একান্ত অভাব। এতাবৎকাল বাংলা ভাষা ভাবাবিষ্ট চৈতন্যদেবেব ন্যায় কেবল ছন্দোবদ্ধ, নৃত্যশীল পদক্ষেপেই অভ্যস্ত ছিল। গীতিধর্মী, সুরের ছোঁয়াচ-লাগা ধ্বনিপ্রবাহের সাহায্যেই সে সাহিত্যের বিচিত্র কর্তব্য সম্পাদন করিয়াছে

—ইহারই মাধ্যমে সে যুক্তিতর্ক করিয়াছে, গল্প বলিয়াছে, জীবনের যাবতীয় অভিজ্ঞতা ব্যক্ত করিয়াছে। ইহার কারণ বোধ হয় বাঙালীর সমস্ত মনন ও তথ্য-জ্ঞান এক অবিচ্ছিন্ন কাব্যময়, আবেগপ্রধান মনোভাবের মধ্যেই বিধৃত ছিল। সমুদ্রের মধ্যে দ্বীপ জাগিয়া উঠিলেও তাহা যেমন সমুদ্রেরই অংশ, তেমনি ঊর্ধ্বলোকচারী কল্পনা মাঝে মধ্যে ভূমি স্পর্শ করিলেও উহা বায়ুসঞ্চরণের ছন্দটি ত্যাগ করে না। বাংলা সাহিত্য উড়িবার ডানাকে পায়ে হাঁটিবার উপায়-স্বরূপ ব্যবহার করিয়াছে, তথাপি পদচারণার চাল অভ্যাস করে নাই। মধ্যযুগীয় বাংলা কাব্যে অতিপ্রচলিত পয়ার ছন্দ স্থল ও জলের মধ্যে সংযোজক প্রণালীর কাজ করিয়াছিল বলিয়া ইহা আবেগ ও প্রয়োজনের মধ্যে প্রকাশরীতির পার্থক্য অনুভব ও অনুশীলন করিতে বিরত ছিল। ভাবিতে আশ্চর্য লাগে যে পদ্যের গদ্যান্বয় করিলে বা ব্যবহারিক জীবনের সংলাপ-রীতিকে সাহিত্যে প্রয়োগ করিলেই যে গদ্যের অনায়াসে জন্ম হইতে পারিত, সেই সামান্য পরিবর্তন বা অনুসরণের কল্পনাও কোন প্রাগ্-আধুনিক লেখকের মনে জাগে নাই। অথবা যে সংস্কৃতের প্রভাব বাংলা সাহিত্যে সর্বব্যাপ্ত, তাহার দার্শনিক সূত্র ও ভাষ্যও কোন বাঙালী লেখককে অনুরূপ প্রয়োগে প্রেরণা দেয় নাই। কৃষ্ণদাস কবিরাজ দুরূহ দার্শনিক তত্ত্বকে পয়ারের অসম বিন্যাসের মধ্যে কায়ক্লেশে প্রবেশ করাইয়াছেন, তথাপি গদ্যের কথা তাঁহার মনে উদয় হয় নাই। চিঠি-পত্র, দলিল-দস্তাবেজ গদ্যে লেখা হইয়াছে, কিন্তু ইহাদের খঞ্জ, হোঁচট-খাওয়া বাহন প্রয়োজনের কাঁটার বেড়া ডিঙাইয়া সাহিত্যের রাজপথে পদক্ষেপ করিতে কোন দিনই সাহসী হয় নাই। পুঁথি লিখিতে বসিলেই লেখকের কানে যে অস্পষ্ট কাব্যগুঞ্জন ধ্বনিত হইত তাহাই তাহার মুহূর্ত-পূর্বের মুখের কথাকে সম্পূর্ণরূপে ডুবাইয়া দিত।

প্রাগ্-আধুনিক যুগে বাংলা সাহিত্যের একমাত্র ভাষা—পদ্য

যে কোন কারণেই হউক, যখন আধুনিক যুগের পূর্বে বাংলা সাহিত্যে গদ্যের উদ্ভব হয় নাই, তখন এই অভাব-মোচনই যে ইহার মধ্যে আধুনিকতার প্রথম সূচনা হইবে, তাহা সম্পূর্ণ স্বাভাবিক। (কিন্তু এই গদ্যের উদ্ভব হইয়াছে ঠিক অন্তরের প্রেরণায় নহে, বাহিরের প্রভাবে।) বাঙালীর মন ঠিক গদ্যানুকূল না হইলেও বাহিরের প্রয়োজন-সাধনের জন্য উহাকে গদ্যচর্চায় ব্রতী হইতে হইয়াছে। যেমন জলমগ্ন ব্যক্তির ক্ষেত্রে কৃত্রিম বায়ুসঞ্চালনের ফলে স্বাভাবিক শ্বাসক্রিয়া প্রবর্তিত হয়, তেমনি কাব্যরসনিমজ্জিত বাঙালী লেখকের ক্ষেত্রেও গদ্যরচনারূপ

বাংলা গদ্যের প্রথম উদ্ভব বাহিরের প্রভাবে ও প্রয়োজনে

আরোপিত কর্তব্যের চাপ ক্রমশঃ স্বভাবকুশলতা ও স্বতঃস্ফূর্ত প্রেরণায় পরিণত হইয়াছে। ইউরোপীয় ধর্মযাজকদের দ্বারা খ্রীষ্টধর্মের বাণীপ্রচার ও দেশীয় চিত্তকে আকর্ষণ করিবার প্রয়াস, শাসনকার্যে সুবিধার জন্য তরুণ ইংরেজ কর্মচারীদের বাংলা শিখাইবার উদ্দেশ্যে ফোর্ট উইলিয়ম কলেজের প্রতিষ্ঠা (১৮০০ খ্রীঃ অঃ), মুদ্রাযন্ত্রের প্রবর্তন ও সাময়িক পত্রিকার উদ্ভব ও বিস্তার ও ধর্মবিষয়ক বাদ-প্রতিবাদ, তীক্ষ্ণ সমাজ-পর্যবেক্ষণ ও সর্বশেষে মৌলিক মননশক্তির আবির্ভাব প্রভৃতি নানামুখী কারণের সমবায়ে এই নবজাত গদ্যসাহিত্য শিক্ষানবীশী স্তর হইতে পরিণত শিল্পসৌন্দর্যের পর্যায়ে উন্নীত হইল। এই বিভিন্ন উপাদানগুলিকে একটু সবিস্তারে আলোচনা করা প্রয়োজন।

## (১)
## খ্রীষ্টীয় ধর্মযাজক-গোষ্ঠীর প্রভাব

পাশ্চাত্ত্য বণিকের সহযাত্রী ও পাশ্চাত্ত্য সাম্রাজ্য-প্রতিষ্ঠাতার পূর্বসূরি-রূপেই বাঙলার মাটিতে খ্রীষ্টীয় পাদরীর আবির্ভাব। বৈষয়িক ও আধ্যাত্মিক বাণিজ্য প্রায় সমকালেই এ দেশে প্রসার লাভ করিয়াছিল। এই ধর্মযাজকদের ধর্মানুরাগের আন্তরিকতায় সংশয় করিবার কোন হেতু নাই। হতভাগ্য পৌত্তলিকদের মধ্যে সত্যধর্মপ্রচারের কল্যাণময়তায় ইহাদের যে দৃঢ় প্রত্যয় ছিল, তাহা কতকটা স্বার্থবুদ্ধি ও হীন চাতুরীর দ্বারা কলুষিত হইলেও, মোটের উপর আন্তরিক নিষ্ঠা-সঞ্জাত। পাদরীরা গোড়া হইতে জনসমাজে নিজেদের প্রভাব বিস্তার করিবার জন্য চলতি ভাষা-প্রয়োগের প্রয়োজনীয়তা স্বীকার করিয়াছেন। দোম এটনিয়ো নামে পোর্তুগীজ পাদরী-দের দ্বারা ধর্মান্তরিত একজন বাঙালী খ্রীষ্টান ১৭৪৩ খ্রীষ্টাব্দে প্রকাশিত তাঁহার 'ব্রাহ্মণ-রোমান ক্যাথলিক সংবাদ' এবং পোর্তুগীজ পাদরী মানোএল তাঁহার 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' গ্রন্থে খ্রীষ্টধর্মের শ্রেষ্ঠত্ব ও হিন্দুধর্মের অসারতা-প্রতিপাদন জন্য আঞ্চলিক কথ্যভাষা ব্যবহার করিয়াছেন। শ্রীরামপুরের খ্রীষ্টান যাজক-সম্প্রদায় বাংলা গদ্যের উন্নতির জন্য যাহা করিয়াছেন, তাহাকে প্রধান তিনটি ধারায় ভাগ করা যায়—(১) বাই-বেলের অনুবাদ—এই অনুবাদগুলি ইংরেজী বাক্‌রীতি ও বাঙালীর পক্ষে অপরিচিত ভাবধারার অনুসরণের ফলে আড়ষ্টতা অতিক্রম করিতে পারে নাই ও বাংলা সাহিত্যে ইহাদের প্রভাব নগণ্য; (২) বাংলা মুদ্রাযন্ত্র-স্থাপন ও ব্যাকরণ-প্রণয়নের দ্বারা ইহারা পরোক্ষভাবে বাংলা গদ্যরচনারীতিকে নিয়মশৃঙ্খলার মধ্যে বাঁধিতে

খ্রীষ্টান ধর্মযাজকদের গদ্য-প্রচেষ্টার তিনটি ধারা: বাইবেলের অনুবাদ; বাংলা মুদ্রাযন্ত্র স্থাপন; কেরীর সংস্কৃতপ্রধান গদ্য

ও গদ্যগ্রন্থরচনায় উৎসাহ দিতে সহায়তা করিয়াছেন; (৩) কেরী সাহেব একদিকে বাংলা গদ্যকে আরবী-ফারসীর প্রভাবমুক্ত করিয়া ও সংস্কৃত আদর্শের অনুগামী করিয়া উহার গঠন-সৌষ্ঠব ও প্রকাশ-মর্যাদা বৃদ্ধি করিয়াছেন; অপর দিকে 'কথোপকথন'-জাতীয় গ্রন্থ লিখিয়া বা অপরকে দিয়া লিখাইয়া সাহিত্যে কথ্যভাষার একটি সম্মানিত স্থান নির্দেশ করিয়াছেন ও মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার ও আদিযুগের অন্যান্য লেখকদের প্রভাবিত করিয়া 'আলালের ঘরের দুলাল' ও 'হুতোম প্যাঁচার নক্সা'র ন্যায় নূতন ভাষাদর্শ-প্রতিষ্ঠার পথ সুগম করিয়াছেন।

( ২ )

## ফোর্ট উইলিয়ম কলেজ

কেরী সাহেবের প্রধান কীর্তি হইল ফোর্ট উইলিয়ম কলেজের বাংলা-বিভাগের অধ্যক্ষরূপে একদল সংস্কৃতজ্ঞ পণ্ডিত ও দেশীয় ভাষায় অভিজ্ঞ সুলেখক সংগ্রহ করিয়া তাঁহাদের দ্বারা সুখপাঠ্য বিবিধবিষয়ক গদ্য-গ্রন্থ-রচনার ব্যবস্থা করা। এই গ্রন্থগুলির মধ্যে গদ্যে বিষয়-বৈচিত্র্য ও সাহিত্যিক গুণ-বিকাশের প্রথম উল্লেখযোগ্য নিদর্শন মিলে। ইতিহাস-প্রসিদ্ধ ব্যক্তিবর্গের জীবন-চরিত (রামরাম বসু—'রাজা প্রতাপাদিত্য-চরিত্র', ১৮০১; রাজীবলোচন মুখোপাধ্যায়—'মহারাজ কৃষ্ণচন্দ্র রায়স্য চরিত্রম্', ১৮০৫), ইতিহাস-সংকলন ( মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার—'রাজাবলি', ১৮০৮), ছোট ছোট সামাজিক ও কাল্পনিক গল্প-কাহিনী ( কেরী—'কথোপকথন', ১৮০১, ও 'ইতিহাসমালা', ১৮.২ ), আদর্শপত্রের নমুনা ( রামরাম বসু—'লিপিমালা', ১৮০২ ) অনুবাদ ( মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার—'বত্রিশ সিংহাসন', ১৮০২, 'হিতোপদেশ', ১৮০৮; গোলোকনাথ শর্মা—'হিতোপদেশ', ১৮০২; চণ্ডীচরণ মুনসি—'তোতা ইতিহাস', ৮০৫; তারিণীচরণ মিত্র—'ঈষপের ও অন্যান্য গল্প', ১৮০৩; হরপ্রসাদ রায়—'পুরুষ-পরীক্ষা', ১৮১৫ ) ও দার্শনিক নিবন্ধ ( মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার—'প্রবোধচন্দ্রিকা', ১৮৩৩ )—এই তালিকা হইতেই আদিযুগের গদ্যের বিষয় ও রচনারীতি-বৈচিত্র্যের একটা ধারণা করা যাইবে।

ফোর্ট উইলিয়ম কলেজ-গোষ্ঠীর গদ্যরচনার বিষয়-বৈচিত্র্য

এই বিষয়পঞ্জী হইতে ইহাই প্রমাণ হয় যে লেখকেরা সর্বপ্রথম প্রথাবদ্ধ বিষয়ের অনুসরণ না করিয়া স্বাধীনভাবে বিষয় নির্বাচন করিয়াছেন। অবশ্য হয়ত সাহেবদের শিক্ষার প্রয়োজনে পাঠক্রমের একটা ধারা কলেজকর্তৃপক্ষ কর্তৃক নির্দিষ্ট হইয়া থাকিবে; কিন্তু কলেজের মূল উদ্দেশ্য ছিল বাংলাভাষাশিক্ষণ, বিষয়বিশেষে জ্ঞানলাভ

বিচিত্র বিষয়-নির্বাচনের নানা উদ্দেশ্য

নহে। সুতরাং প্রত্যেক লেখকই নিজের ইচ্ছা ও রুচি অনুসারে আলোচ্য বিষয় স্থির করিয়াছিলেন এইরূপ সিদ্ধান্তই সঙ্গত। এই গ্রন্থগুলি হইতে উনবিংশ শতকের প্রারম্ভে বাঙালী শিক্ষিত সম্প্রদায়ের জ্ঞানের পরিধি ও কৌতূহলের দিক্-নির্ণয় সম্বন্ধে জানা যায়। অনেকেই স্বাধীনতার অধিকার পাইয়াও আত্মশক্তিতে অবিশ্বাসহেতু অনুবাদের মধ্যে মূলানুসরণের আশ্রয় লইয়াছেন। কেরী সাহেব বাঙালী সমাজে প্রচলিত পুরাণ ও কিংবদন্তী হইতে প্রাপ্ত গল্প-কাহিনীগুলিকেই বাংলা ভাষায় লিখিয়া সিভিলিয়ান ছাত্রদের মধ্যে পবিবেশন করিয়াছেন। তাঁহার উদ্দেশ্য দ্বিবিধ—প্রথম, কথ্যভাষা ও দ্বিতীয়, সমাজের রীতি-নীতি সম্বন্ধে ইংরেজ তরুণদিগকে ওয়াকিবহাল করিয়া তাহাদের শাসন-কর্তব্যপালনের উপযোগী অভিজ্ঞতাদান। চিঠিপত্রের নমুনা দিয়া লেখক কোন বিশেষ সাহিত্যিক গুণ বা বিশ্রম্ভালাপের অন্তরঙ্গতা প্রকাশ করিতে চাহেন নাই, কেবল সামাজিক আদব-কায়দা, লঘু-গুরুস্থানীয় অথবা সমান অবস্থাব বিভিন্ন ব্যক্তিবর্গের পারস্পরিক সম্বোধন-রীতি শিক্ষা দিবাব উদ্দেশ্যেরই বশবর্তী হইয়াছেন—ইহার মধ্যে সাহিত্যরস একেবারেই অনুপস্থিত। লেখনভঙ্গীর শিষ্টাচারানুস্মৃতিই বড়, ইহা যেন শিশুবোধকেরই বয়ঃস্থ সংস্করণ। যে দুইখানি জীবনচরিত এই তালিকার অন্তর্ভুক্ত হইয়াছে, তাহাব প্রেরণা ঠিক গুণিসংবর্ধনা, বীরপূজা অথবা ইতিহাস-রসাকর্ষণ নহে—ইহা অনেকটা বংশমর্যাদার পরোক্ষ প্রচার। প্রতাপাদিত্য ও কৃষ্ণচন্দ্র লেখকদের আত্মীয় বলিয়াই তাঁহারা রচনার বিষয়রূপে গৃহীত হইয়াছেন; তাঁহারা যে যুগপ্রতিনিধি বা ইতিহাস-বিশ্রুত পুরুষ, ইহা তাঁহাদের গৌণ পরিচয়। বংশগরিমার সহিত ঐতিহাসিক প্রতিষ্ঠার আকস্মিক সংযোগই তাঁহাদের জীবনী-সাহিত্যের নায়করূপে নির্বাচিত হইবার প্রকৃত কারণ।

এই লেখকগোষ্ঠীর মধ্যে একমাত্র মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারই একাধিক বিষয়ে গ্রন্থ রচনা করিয়া তাঁহার কৌতূহলের ব্যাপকতা ও সাহিত্যকৃতির নানামুখিতার পরিচয় দিয়াছেন। দুইখানি অনুবাদ-গ্রন্থ, একখানি ইতিহাস-বিষয়ক গ্রন্থ ও একখানি বিবিধবিদ্যাসম্বন্ধীয় ও মুখ্যতঃ দার্শনিক নিবন্ধ রচনা করিয়া তিনি যে কেবল ফরমায়েসী লেখক নহেন ও তাঁহার মননশক্তি যে বিচিত্রগামী, তাহা প্রতিপন্ন করিয়াছেন। তিনিই একমাত্র লেখক, যিনি বিষয় দ্বারা অভিভূত না হইয়া বরং নানা বিষয়ের মধ্যে স্বচ্ছন্দ বিচরণের শক্তি দেখাইয়াছেন। তাঁহার গদ্যভাষার মধ্যেও বিষয়োপযোগী প্রয়োগ-কুশলতা ও বাঁধা রাস্তা ছাড়িয়া নূতন পথে পদক্ষেপ ও নবপরীক্ষার সাহসিকতা

মৃত্যুঞ্জয়ের রচনার বহুমুখিতা

দেখা যায়। যেখানে তাঁহার সহযোগীরা এক ঘোড়ার এক্কাগাড়িতে কোনও মতে টাল বাঁচাইয়া চলিয়াছেন, সেখানে মৃত্যুঞ্জয় বহু-অশ্ব-বাহিত রথের আরোহী হইয়া মসৃণ স্বচ্ছন্দ গতিতে ও সম্ভ্রান্ত চালে স্থির লক্ষ্যাভিমুখে অগ্রসর হইয়াছেন।

এই লেখকগোষ্ঠীর মধ্যে কাহার হাতে গদ্যরীতি কতটা অগ্রসর ও আত্ম-প্রতিষ্ঠ হইয়াছে তাহার পরিমাণনির্ণয় সহজও নহে, একান্ত প্রয়োজনীয়ও নহে।

এই যুগে গদ্যলেখক-গোষ্ঠীর নানা আদর্শ

মনে রাখিতে হইবে যে ইঁহাদের মধ্যে কেহই ভাষার নূতন প্রয়োগের জন্য সচেতনভাবে প্রস্তুত ছিলেন না; সকলের স্কন্ধেই এই দায়িত্ব অতর্কিত ভাবে আসিয়া পড়িয়াছিল। ইঁহাদের মুন্সিয়ানার জন্য কিঞ্চিৎ খ্যাতি ছিল, এবং এই খ্যাতির জন্যই হয়ত কেরী সাহেব তাঁহাদিগকে এই গদ্যরীতি-অনুশীলনের জোয়ালে জুড়িয়া থাকিবেন। এক মৃত্যুঞ্জয় ছাড়া তাঁহাদের সম্মুখে কোন সুনির্দিষ্ট আদর্শ ছিল না; তাঁহারা তাঁহাদের আরবী-ফারসী-উর্দু-সংস্কৃতের উপর কম-বেশী অধিকার লইয়া, তাঁহাদের নিজ নিজ অঞ্চলে প্রচলিত সংলাপ-রীতি বা তাঁহাদের কর্মজীবনে অর্জিত বিশেষ মানস রুচি ও প্রবণতাকে সম্বল করিয়াই তাঁহাদের নির্বাচিত বিষয়সমূহের সহিত মল্লযুদ্ধে অবতীর্ণ হইয়াছিলেন। অনভ্যস্ত ভাষায় নূতন বিষয়ের যে প্রকাশ-দুরূহতা, অনির্দিষ্ট ছাঁচে অবাধ্য ভাবকে ঢালাই করার যে গলদ্‌ঘর্ম চেষ্টা তাহাকে প্রায় মল্লযুদ্ধের পর্যায়েই ফেলা যায়। এই দুঃসাধ্য কাজে যাঁহারা অনুবাদের, বিশেষতঃ সংস্কৃত হইতে অনুবাদের যষ্টি লইয়া অগ্রসর হইয়াছিলেন তাঁহাদের পদক্ষেপ অনেকটা সুষম হইয়াছে। যাঁহারা উর্দু, হিন্দী বা ইংরেজী হইতে অনুবাদ করিয়াছেন তাঁহারা নির্ভরযোগ্য আদর্শের অভাবে প্রায়ই হোঁচট খাইয়াছেন। কেরীর নামে যে দুইখানি বই প্রচলিত আছে তিনি তাহাদের যথার্থ রচয়িতা কিনা সন্দেহ। তথাপি ইহাদের মধ্যে সংলাপের সরল রীতি ও গল্প বলার পূর্বপ্রতিষ্ঠিত সংক্ষিপ্ত বাক্য-যোজনা-পদ্ধতি অবলম্বিত হইয়াছে বলিয়া ইহারা মোটামুটি ঠিক পথেই চলিয়াছে। রামরাম বসুর 'লিপিমালা' পত্রের গতানুগতিক লিখনভঙ্গী অনুসরণ করিয়াছে ও কতকগুলি মামুলি খবর দেওয়া ও জিজ্ঞাসা করা ছাড়া আর কোন নূতনত্বের অবতারণা করে নাই বলিয়া ইহাকে সাহিত্যিক ভাষার মানদণ্ডে বিচার করা অবিধেয়। রামরাম বসুর 'প্রতাপাদিত্য-চরিত্র'-এ আরবী-ফারসী শব্দের আধিক্য ও বাক্যাংশের অন্বয়ে কিছু অপটুতা আছে বলিয়া ইহার রচনারীতিকে অভিযুক্ত করা হয় ও এই দোষের অভাবের জন্য 'মহারাজ কৃষ্ণচন্দ্র রায়স্য চরিত্রম্' বইখানিতে উৎকর্ষ আরোপিত করা হয়; কিন্তু

রাজীবলোচনের সহিত তুলনায় রামরামের বক্তব্য বিষয় ও বর্ণনা আরও জটিল। প্রতাপাদিত্যের রাজধানী ধূমঘাট-বর্ণনায় ও যুগের রাজনৈতিক পরিস্থিতি পরিস্ফুট করিতে রামরামের ভাষা যেরূপ কঠোর পরীক্ষার সম্মুখীন হইয়াছে রাজীবলোচনের ভাষাকে সেরূপ কোন দুঃসাধ্য-সাধনে ব্রতী হইতে হয় নাই। রামরামের আরবী-ফারসী শব্দের প্রতি পক্ষপাতিত্ব বাংলা ভাষার পরবর্তী পরিণতির সহিত খাপ খায় নাই ইহা সত্য বলিয়া স্বীকার করিলেও ইহা সে যুগের বাংলা গদ্যের উপর ইসলামী প্রভাবের যথার্থ নির্দেশক—তিনি কৃত্রিম সংস্কৃত-আদর্শের পরিবর্তে তৎকাল-প্রচলিত চিঠি-পত্রে, আইন-আদালতে ও দলিলে বহু-প্রযুক্ত গদ্যধারা অনুসরণ করিয়া সৎসাহসই দেখাইয়াছেন।

মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারের অনন্যসাধারণ বৈশিষ্ট্য এই যে তিনি সচেতন শিল্পিমন ও সুনির্দিষ্ট আদর্শ লইয়া গদ্যনির্মিতির ভিত্তিরচনায় অগ্রসর হইয়াছেন। তাঁহার এই মুটে-মজুরের কাজেও তিনি খানিকটা সাহিত্যিক রসবোধ ও সৃষ্টির আনন্দের পরিচয় দিয়াছেন। তিনি সংস্কৃত-সাহিত্যের সৌন্দর্য গভীরভাবে অনুভব করিয়াছিলেন বলিয়া ঐতিহ্যহীন, অপাংক্তেয় বাংলা গদ্যের মধ্যেও কিছুটা মর্যাদা, রুচিবোধ ও ছন্দ-স্পন্দের একটা ক্ষীণ আভাস প্রবর্তন করিয়াছেন। কাদম্বরীর অলঙ্কার ও সমাস-বহুল, প্যাঁচে প্যাঁচে শৃঙ্খলিত সুদীর্ঘ বিন্যাস, বাহুল্যবর্জিত, যুক্তিনিষ্ঠ গঠন, সরল বিবৃতির সুষম ভঙ্গী ও অমার্জিত কথ্যরীতির নিঃসঙ্কোচ প্রয়োগ—বাক্যনির্মিতির সর্ববিধ শিল্পরূপই তিনি পরীক্ষা করিয়াছেন ও সর্বত্র আঙ্গিক সৌষ্ঠব লাভ করিতে না পারিলেও অধিকাংশ স্থলে অনুভূতির বেগ সঞ্চার করিতে পারিয়াছেন। তাঁহার 'রাজাবলি' হয়ত কোন সংস্কৃত গ্রন্থ-অবলম্বনে রচিত ও ইহার ইতিহাস অনেকটা পুরাণের ন্যায় কল্পনাশ্রিত। কিন্তু গদ্যের একেবারে উদ্ভব-যুগে তিনি যে এই অপরিণত গদ্যে ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক ও সামাজিক ঘটনা-পরম্পরা কালানুক্রমিকভাবে বিবৃত করিতে চেষ্টা করিয়াছেন ইহাতে তাঁহার সাহস ও গদ্যের ভবিষ্যতের প্রতি দৃঢ় আস্থা একসঙ্গে প্রকাশিত হইয়াছে। 'প্রবোধচন্দ্রিকা'-তেও তেমনি এক বিরাট জ্ঞানপরিধিকে আয়ত্ত ও প্রকাশ করিবার মহনীয় কল্পনা, দুর্বোধ্য দার্শনিক তত্ত্বালোচনার সঙ্কল্প নিঃসন্দিগ্ধভাবে প্রমাণ করে যে এই দুগ্ধপোষ্য শিশুর উপর পর্বতপ্রমাণ ভার চাপাইতেও তিনি কিছুমাত্র ইতস্ততঃ করেন নাই। পা সময় সময় টলিয়াছে, বাঁধন মাঝে মধ্যে আলগা হইয়াছে, কিন্তু বোঝা যথাস্থানে পৌঁছিয়াছে।

মৃত্যুঞ্জয়ের রচনার বৈশিষ্ট্য

এই যুগে সুষ্ঠু গদ্যরচনার প্রধান বাধা ছিল—(১) শব্দ-নির্বাচনে ও সন্নিবেশে অপটুতা, (২) দুরান্বয়ের জন্য বাক্যাংশসমূহের পারস্পরিক সম্বন্ধ-বোধে অনিশ্চয়তা ও (৩) সমগ্র বাক্যটির দৈর্ঘ্য ও ভারসাম্য-নিরূপণে সুমিতিহীনতা। এই ত্রুটিগুলি এতই ব্যাপক ও সাধারণ ছিল যে যে-কোন লেখকের রচনায় বিরল স্থানেও ইহাদের অভাব দৃষ্ট হইয়াছে তাহাকেই আমরা উচ্ছ্বসিত প্রশংসার অঞ্জলি দিয়াছি। হয়ত ইহাদের মধ্যে অনেকেই নিজেদের অজ্ঞাতসারেই মাঝে মধ্যে দুই একটি ত্রুটিহীন ও ভারসাম্যযুক্ত বাক্য রচনা করিয়াছেন। হয়ত এই প্রশংসা যথার্থ প্রাপ্য লেখকের নহে, বক্তব্য বিষয়েব বা অনুসৃত মূলরচনার। যিনি গভীর জলে প্রবেশ না করিয়া তীরেব কাছাকাছি থাকিয়া নিজেকে ভাসমান রাখিয়াছেন তাঁহাকেই আমরা সন্তরণদক্ষ আখ্যা দিয়াছি। মৃত্যুঞ্জয় যে ইহাদের মধ্যে আংশিক ব্যতিক্রম তাহা পূর্বেই বলা হইয়াছে। গদ্যরীতির উৎকর্ষ যথার্থতঃ মৌলিক মনন ও চিন্তার স্বচ্ছতাব উপর নির্ভবশীল। যাহার সত্য সত্য কিছু বলিবার আছে সে-ই শেষ পযন্ত সুষ্ঠু প্রকাশবাহন আবিষ্কার করিবে; যাহার গন্তব্যস্থল সম্বন্ধে স্থিরতা আছে সে-ই বন-জঙ্গলের ভিতর দিয়া পথ কবিয়া লইবে। পরবর্তী যুগে আমরা এই পথিকৃৎ-গোষ্ঠীর স্তর ছাড়াইয়া মননশীল লেখকবৃন্দের হাতে গদ্য কেমন করিয়া স্বরূপধর্মে প্রতিষ্ঠিত হইল তাহা দেখিতে পাইব।

এই যুগে গদ্যরচনার প্রধান বাধাসমূহ

( ৩ )

## মুদ্রাযন্ত্রের প্রবর্তন

পদ্য অপেক্ষা গদ্যরচনার প্রসারের উপর মুদ্রাযন্ত্রের প্রভাব যে অনেক বেশী তাহা একটু চিন্তা করিলেই বোঝা যাইবে। পদ্য স্মৃতিনির্ভর, গদ্য লেখনীনির্ভর। পদ্য লেখা না হইলেও মুখে মুখে প্রচলিত থাকে। গদ্যকে লেখার স্থায়িরূপ না দিলে তাহা অচিরেই বিস্মৃত হয়। সেই জন্য মুদ্রাযন্ত্রের অভাব সত্ত্বেও বাংলা সাহিত্যে পদ্যচর্চার বিশেষ কোন ব্যাঘাত হয় নাই। কিন্তু গদ্যসাহিত্য মুদ্রাযন্ত্রের পাকা হরফের সূত্র ধরিয়াই প্রসার লাভ করিয়াছে। তাহা ছাড়া, কাব্য কবির প্রেরণাসঞ্জাত; ইহা বিশেষ উপলক্ষের মুখাপেক্ষী; ইহা নিত্য নহে, নৈমিত্তিক। গদ্য কিন্তু প্রাত্যহিক প্রয়োজনে উদ্ভূত—প্রতিদিনই গদ্য লিখিবার কোন না কোন কারণ ঘটিয়া থাকে। কিন্তু মুদ্রাযন্ত্রের সহায়তা না পাইলে সে রচনা কেহ স্মরণ করিয়া রাখিবে না। যাহা

গদ্য-রচনায় মুদ্রাযন্ত্রের দান ও গুরুত্ব

উপযুক্ত আধারের অভাবে অচিরাৎ বিলুপ্ত হইবে সেই গদ্যরচনায় ব্রতী হইতে কোন লেখকই উৎসাহিত হন না। সেই জন্য বাঙলা দেশে মুদ্রাযন্ত্রের প্রতিষ্ঠার সঙ্গে বাংলা গদ্যের প্রসার ও অগ্রগতি অঙ্গাঙ্গিভাবে জড়িত। ছাপার ব্যবস্থা না থাকিলে, পাঠার্থীদের জোর করিয়া পড়াইবার বিধান না থাকিলে. ফোর্ট উইলিয়ম কলেজেব গ্রন্থগুলি অলিখিতই থাকিয়া যাইত এবং হয়ত কোন অনিশ্চিত সুদূর ভবিষ্যতে ক্রমবর্ধমান জ্ঞানানুরাগের অন্তর-প্রেরণাতেই গদ্য-সাহিত্যের আবির্তাব ঘটিত। ছাপাখানার সুযোগ লইয়া অনেকগুলি সাময়িক পত্র আবির্ভূত হইয়া গদ্যরীতিকে পুষ্ট ও সর্ববিধ প্রয়োজনের উপযোগী করিয়া তুলিয়াছে।

১৭৭৮ খ্রীঃ অব্দে শ্রীরামপুরের যাজকসম্প্রদায়ের উদ্যোগে প্রথম বাঙলা দেশে বাংলা-অক্ষবসংযুক্ত মুদ্রাযন্ত্রেব আবির্ভাব হয়। হালহেদের বাংলা ব্যাকরণ সর্বপ্রথম ছাপা বাংলা গ্রন্থ। বিখ্যাত সংস্কৃত পণ্ডিত চার্লস উইলকিন্স্ বাংলা

প্রথম বাংলা মুদ্রা-যন্ত্র ও মুদ্রিত গ্রন্থ

প্রাচীন পুঁথি ও সমকালীন বাঙালী অনুলিপিকাবদের হস্তাক্ষরের অনুকরণে বাংলা মুদ্রণের অক্ষরাবলী প্রস্তুত কবিবার ভাব লন। বাংলা অক্ষব ও যুক্তবর্ণমালা খোদাই করিবার কাজে তিনি পঞ্চানন কর্মকাবের সহায়তা গ্রহণ কবেন। উভয়ের মিলিত প্রয়াসে যে মুদ্রাযন্ত্রেব সৃষ্টি হইল তাহাই সমগ্র ভবিষ্যৎ বাংলা সাহিত্যসৃষ্টি ও বাঙালীর জ্ঞান-মনন-সাধনার মূলে।

## (৪)
## সাময়িক পত্রিকার উদ্ভব

সাময়িক সাহিত্যের উদ্ভব ও প্রসার মুদ্রাযন্ত্র-আবিষ্কারের অব্যবহিত ও প্রত্যক্ষ ফল। বই লিখিতে দীর্ঘকালব্যাপী প্রস্তুতি, বিষয়নির্বাচন, উপকরণ-সংগ্রহ,

বাংলা সংবাদপত্র-আবির্ভাবের পটভূমি

লিখিবার শ্রম ও মুদ্রণের সুযোগ-প্রতীক্ষার প্রয়োজন। কিন্তু সাময়িক পত্রের প্রস্তুতির কাল অতি সংক্ষিপ্ত ও ইহার প্রকাশ দ্রুত ও নিয়মিত। বিষয়ের জন্য ইহাকে অপেক্ষা করিতে হয় না; হাতের কাছে যে উপাদান আছে, সদ্যঃসংঘটিত ঘটনা, প্রচলিত মতবিরোধ, সামাজিক রীতি-নীতির ভালমন্দ-বিচার, কৌতূহলোদ্দীপক সংবাদ-পরিবেশন ইত্যাদি লঘু সামগ্রীই ইহার আলোচ্য বস্তু। অবশ্য সাধারণ লোকের মনোরঞ্জন ও কৌতূহলনিবৃত্তির জন্য লেখা বলিয়া ইহার রচনা সরল ও সাবলীল হওয়া

উপস্থাপিত করিয়াছেন; কৃত্তিবাস উঁহাকে অবতাররূপে কল্পনা করিয়া উঁহার দেবত্ব প্রতিষ্ঠিত করিয়াছেন ও ভক্তিরসোচ্ছলতায় উঁহাকে অভিষিক্ত করিয়া যুগপ্রয়োজনের দাবী মিটাইয়াছেন। বাল্মীকি ও কৃত্তিবাস উভয়ের নিকটই রাম-রাবণের যুদ্ধ, ধর্ম ও অধর্ম, ন্যায় ও অন্যায়ের মধ্যে সংগ্রাম; এই সংগ্রামে রাবণের প্রতি যে সহানুভূতি জাগিতে পারে তাহা তাঁহাদের কল্পনাতীত ছিল। এই যুদ্ধ যে কোন দৃষ্টিভঙ্গীতে আততায়ীর বিরুদ্ধে জাতির স্বাধীনতা-সংগ্রামের মর্যাদা ও ভাবাদর্শ লাভ করিতে পারে তাহাও তাঁহারা মনে করেন নাই। কিন্তু মধুসূদনের রচনায় যুগমানসের বিশেষ অভিলাষটি, যুগচেতনার কাম্যতম স্পন্দনটি স্ফুরিত হইয়া ইহাকে প্রকৃত মহাকাব্যের গৌরব দিয়াছে। 'তিলোত্তমাসম্ভব'-এর যে অভাবের জন্য ইহা শিল্পশালা হইতে জীবনবেদীতে উন্নীত হইতে পারে নাই, 'মেঘনাদবধ'-এ সেই অভাব পূর্ণ হইয়া ইহা জাতির সর্বজনীন জীবনবোধের উপর আশ্রয়লাভ করিয়াছে।

অবশ্য রাম-রাবণযুদ্ধের যে ঐতিহ্যগত ভাবাদর্শ তাহাকে মধুসূদন অস্বীকার করেন নাই। গৌড়জনের সুধাপানের জন্য তিনি মধুচক্র-রচনার সঙ্কল্প পোষণ করিয়াছিলেন। তিনি যে পূর্বতন ও সর্বজন-আস্বাদ্য মধুসঞ্চয়কে সম্পূর্ণভাবে নিংড়াইয়া ফেলিয়া সেই শূন্য ভাণ্ডারে আধুনিক যুগের সুবাসার রক্ষা করিবেন ইহা তাঁহার কাব্যের মূলগত উদ্দেশ্যেরই বিরোধী। তিনি রামসীতার চরিত্র-মহিমা, রামের বিনয়মণ্ডিত, করুণার্দ্র স্বভাব ও সীতার দুঃখদহনে শুচিস্নাত, অনুপম সারল্য, পতিপ্রেম ও ভাব-সৌকুমার্য গভীরভাবে উপলব্ধি করিয়াছেন। চিত্রাঙ্গদার মুখে তিনি রাবণের প্রতি যে অভিযোগ ধ্বনিত করিয়াছেন ও চতুর্থ সর্গে সীতার অরণ্যবাসের যে আরণ্য প্রকৃতির সহিত একাত্ম, ক্রীড়াশীল কল্পনায় মনোহর চিত্র আঁকিয়াছেন তাহাতেই নিঃসংশয়িতভাবে প্রমাণিত হয় যে হিন্দুর সনাতন সংস্কারের মর্যাদাহানি করা তাঁহার একেবারেই অভিপ্রায় ছিল না। তিনি রামকে ছোট করিয়া রাবণকে বড় করেন নাই। কিন্তু রাবণেরও যে একটা মহত্ত্ব আছে, সে যে নিছক পাপের প্রতিমূর্তি নহে, সেও যে এক গৌরবময় আদর্শের প্রতীক ইহাও তিনি দেখাইতে চাহিয়াছেন। অর্থাৎ রাম-রাবণের সংঘর্ষ যে একেবারে পাপ ও পুণ্যের বিরোধ নহে, পরন্তু দুই বিরোধী আদর্শের দ্বন্দ্ব ইহাই প্রতিপন্ন করিয়া তিনি সমস্ত সংগ্রামটিকেই উচ্চতর পর্যায়ে উন্নীত করিয়াছেন। রাক্ষসকুলেও যে রাবণের মত নিয়তি-নির্যাতনের নিকট অপরাজেয় চরিত্র, ইন্দ্রজিতের মত দেশপ্রেমিক বীর,

রাম ও রাবণ দুই আদর্শের প্রতীক

প্রমীলার মত আদর্শ পতিব্রতা বীরনারী জন্মিতে পারে, তাহারাও যে সুনিশ্চিত পরাজয়ের মুখে দাঁড়াইয়া মনোবল অক্ষুণ্ণ রাখিতে পারে, নিজপক্ষের নৈতিক দুর্বলতা সত্ত্বেও স্বাধীনতা-সংগ্রামের পবিত্র ব্রত উদ্‌যাপনের জন্য সর্বস্বপণ করিতে পারে, রামের প্রতি সহানুভূতির মাত্রা না কমাইয়া রাক্ষসগোষ্ঠীর এই মহনীয় দিকটা দেখানো যে শুধু সম্ভব নহে, অপক্ষপাত বিচারে অপরিহার্য, কবি ইহাই দেখাইয়াছেন। এখানে রাক্ষসচরিত্রের উপর ইলিয়ডের ট্রয়-যোদ্ধাদের ছায়াপাত হইয়াছে, যদিও হেলেন স্বেচ্ছায় কুলত্যাগিনী আর সীতা বলপ্রয়োগে অপহৃতা হওয়ায় এই সমীকরণের নীতির দিক দিয়া বিশেষ যৌক্তিকতা নাই। গ্রীক দেব-দেবীর অনুকরণে 'মেঘনাদবধ'-এর দেবসমাজের খানিকটা নৈতিক অধোগতি ঘটিয়া থাকিতে পারে, কিন্তু রামচরিত্রের সনাতন মহিমা অক্ষুণ্ণই রহিয়াছে। সমসাময়িক যুগে রামের নৈতিক আদর্শ অপেক্ষা রাবণের দৈবের বিরুদ্ধে স্বাধীনতা-রক্ষার জন্য সংগ্রামের অধিকতর উপযোগিতা ও প্রবলতর আবেদন আছে বলিয়া মধুসূদন ইহারই উপর বিশেষ গুরুত্ব আরোপ করিয়াছেন, কিন্তু ইহাতে রামের প্রতি সহানুভূতির অভাব প্রকাশ পায় নাই।

মহাকাব্যের সংগঠনে মধুসূদনের পরিমিতিবোধ

মহাকাব্যের সার্থক রচনা যুগমানসের প্রতিনিধিত্ব ছাড়াও কয়েকটি বিরল গুণের একাঙ্গিক ( organic ) সমাবেশের উপর নির্ভরশীল। যে বিরাট পটভূমিকার মধ্যে উহার ঘটনা-বিন্যাস করিতে হয় উহাকে পূর্বতন ঐতিহ্য-সংস্কৃতি, আখ্যান-কিংবদন্তী, ধর্মবোধ ও সমাজচেতনার সমবায়ে গঠন করার প্রয়োজন। সুতরাং অতীত ইতিহাসের সহিত ব্যাপক ও অন্তরঙ্গ পরিচয়, কল্পনার দিগন্তব্যাপী প্রসার, ভাবসমুন্নতি-সৃষ্টির জন্য অতীতের বিচিত্র-উপাদান-গঠিত প্রাণসত্তার এক বিশাল-আয়তন-ব্যাপ্ত, সহজ সম্প্রসারণ—মহাকাব্য-রচয়িতার পক্ষে অত্যাবশ্যকীয় গুণ। প্রকাণ্ড প্রাসাদ-প্রাঙ্গণের উপর প্রসারিত অসীম নীলাকাশের ন্যায় মহাকাব্য-বর্ণিত আখ্যায়িকার ঊর্ধ্বতন বায়ুস্তরে যেন জাতীয় জীবনের দেহাধিষ্ঠিত আত্মা স্থির-স্তব্ধভাবে আসীন এইরূপ অনুভূতি জাগাইতে হইবে। দ্বিতীয়তঃ, এই পরিধির বিশালতা ও কল্পনা-প্রসারের উপযোগী উদাত্ত প্রকাশরীতির উপর সহজ, অস্খলিত অধিকার থাকা চাই। এই মহিমান্বিত, ঊর্ধ্বচারী প্রকাশের জন্য যেমন চাই সুপ্রযুক্ত শিল্পকৌশল ও শব্দনির্বাচনের বিশিষ্ট আভিজাত্যপ্রধান ভঙ্গী, তেমনি চাই অনুভূতির স্বতঃস্ফূর্ত সমুন্নতি। শুধু শিল্পকলা আনিবে নিষ্প্রাণ আলঙ্কারিক স্ফীতি; আর অলঙ্কার-বর্জিত শুষ্ক অনুভূতি, যতই অকৃত্রিম হউক, আনিবে মহাকাব্যের

মর্যাদাহীন সাধারণ কাব্যের ভাষা। তৃতীয়তঃ, অন্যান্য ক্ষুদ্রায়তন কাব্যের তুলনায় মহাকাব্যে থাকিবে সূক্ষ্ম কারুকার্যের পরিবর্তে বড় তুলির টানে আঁকা একপ্রকার প্রশস্ত, সাধারণীকৃত রং ও রেখার বিন্যাস, যাহার প্রধান লক্ষণ অন্তর্মুখী গভীরতা নহে, বহির্মুখী ব্যাপ্তি। মধুসূদনের কাব্যে এই সমস্ত গুণেরও আশ্চর্য সমাবেশ লক্ষ্য করা যায়। বীররস, করুণরসের সাধারণীকৃত রূপ, ঐশ্বর্যসমারোহ, বর্ণাঢ্য চিত্রসৌন্দর্য, রণসজ্জা ও যুদ্ধবিগ্রহের ধ্বনিগাম্ভীর্য ও কোলাহলমুখরতা—এই সমস্ত কাব্যবর্ণনার মধ্য দিয়া ফুটাইয়া তুলিতে তিনি অপ্রতিদ্বন্দ্বী। ব্যক্তিত্বের নিগূঢ়তায় কোন মহাকাব্যকারই প্রবেশ করেন না, মধুসূদনও করেন নাই; তাঁহার নর-নারী শ্রেণী-প্রতিনিধি। রাবণের রাজমহিমার অন্তরালে তাহার ব্যক্তিহৃদয়ের স্পন্দন বিশেষ শোনা যায় না; ইন্দ্রজিৎ ও প্রমীলার কণ্ঠে যে শৌর্য- ও প্রণয়াবেশে মিশ্রিত সুর ধ্বনিত হইয়াছে তাহা রাজপরিবারের তরুণ-তরুণীর সাধারণ পরিচয়; চিত্রাঙ্গদা রাজমহিষীর সম্ভ্রম-সংযত শোকপ্রকাশে সন্তানহারা মাতৃহৃদয়ের হাহাকারকে সংবৃত করিয়াছে। চিতাশয্যায় শায়িত ইন্দ্রজিৎ-প্রমীলার ভস্মীভূত দেহের সম্মুখে দাঁড়াইয়া রাবণের যে শোকোচ্ছ্বাস তাহা রাজচরিত্রানুযায়ী, রাজ্যের কল্যাণচিন্তায় ব্যক্তিগত শোকের আতিশয্য হইতে নিয়ন্ত্রিত। মধুসূদনের মহাকাব্যের সর্বত্রই এই পরিমিতিবোধ ও কাব্যাদর্শের নিখুঁত অনুসরণ।

বীরাঙ্গনার অনন্যতা

মহাকাব্যের এই উচ্চকণ্ঠ, শক্তিগর্ভ ভাষণ মধুসূদনের এক অত্যাজ্য, বারে বারে ফিরিয়া-আসা সংস্কারে পরিণত হইয়াছিল। তাঁহার সমস্ত অন্যজাতীয় রচনাতে—পত্রসাহিত্য, চতুর্দশপদী কবিতা, এমনকি গীতি-কবিতাতেও এই বলিষ্ঠ প্রকাশরীতির চিহ্ন পরিস্ফুট। স্বল্পায়তন বিষয়ের অন্তর্মুখী স্বগতোক্তির মধ্যেও যেন অকস্মাৎ এক দূরোৎক্ষিপ্ত আহ্বানের সুর শোনা যায়। তথাপি মধুসূদনের অমিত্রাক্ষর ছন্দ 'বীরাঙ্গনা কাব্য'-এর (১৮৬২) একান্ত ব্যক্তিগত, ঘরোয়া আবেগ-প্রকাশের মধ্যে ইহার ধ্বনিবহুল, ধাতব স্বনন ত্যাগ করিয়া এক নূতন কোমলতা, মানবকণ্ঠ-সুলভ সূক্ষ্ম অনুরণন ও বিষয়ানুযায়ী স্থিতিস্থাপকতা অর্জন করিয়াছে। ইহার নায়িকারা প্রকৃতি- ও অবস্থাভেদে প্রত্যেকে এক স্বতন্ত্র সুরে মনোভাব ব্যক্ত করিয়াছে—চরিত্রের সঙ্গে প্রকাশভঙ্গীর এক সূক্ষ্ম সঙ্গতি এই অন্তররহস্যের দর্পণরূপ রচনাগুলিকে নাটকীয়-গুণসমৃদ্ধ করিয়াছে। এই নায়িকাগোষ্ঠীর মধ্যে অনেকেই পদমর্যাদায় রাণী ও রাজকুলোদ্ভবা, কিন্তু নারীত্বই ইহাদের প্রধান

পরিচয়। ইহারা মহাকাব্যের আভিজাত্যের অন্তরাল হইতে বাহির হইয়া আসিয়া স্ব স্ব নারীসুলভ বৈশিষ্ট্যে, নারীপ্রকৃতির বিচিত্র-আবেগ-চিহ্নিত, পরিপূর্ণ আত্মপরিচয়ে প্রতিষ্ঠিত হইয়াছে। প্রণয়ের আত্মনিবেদন শকুন্তলা, রুক্মিণী, শূর্পণখা, তারার উক্তির মধ্য দিয়া নূতন নূতন অভিব্যক্তি লাভ করিয়াছে। শকুন্তলার হীনতাবোধেব, অনুগ্রহপ্রার্থনাব কুণ্ঠা, রুক্মিণীতে সমপযায়ভুক্তা মুগ্ধা কিশোরীব সলজ্জ, অথচ আত্মপ্রত্যয়পূর্ণ প্রেমজ্ঞাপন, শূর্পণখার ভোগবিলাসে অভ্যস্তা রাজকুমারীর বনচারী লক্ষ্মণের প্রতি ঈষৎ আত্মপ্রাধান্যগবিত, অনুগ্রহের আশ্বাসে লোভনীয় অনুরাগবিবৃতি, আর তাবার প্রচ্ছন্ন-ইঙ্গিত-ভরা, আত্মদোষ-ক্ষালনে ব্যগ্র লালসাব নির্লজ্জ প্রকাশ—এ সমস্তই একই ভাবের বিচিত্র স্বরূপাভিব্যক্তি। কৈকেয়ী, জনা, দ্রৌপদী, ভানুমতী ইহারা সকলেই বিবাহিতা নারী, পতির প্রতি ক্ষুব্ধ অনুযোগ প্রকাশ করিতেছে। কিন্তু ইহাদের মনোভাব ও বাগ্‌ভঙ্গীর মধ্যে কি চমৎকার পার্থক্য। কৈকেয়ীর তীক্ষ্ণ, মর্মভেদী শ্লেষ, জনার পুত্রশোকে আত্মহারা রমণীর স্বামীব প্রতি অসংবরণীয় বোষোচ্ছ্বাস, ভানুমতীর ভ্রান্ত পতির প্রতি মৃদু, কল্যাণকামী উপদেশ, আব দ্রৌপদীর স্বর্গলোক-প্রবাসী প্রিয় দয়িতের প্রতি ঈষৎ অভিমান-স্নিগ্ধ, বঙ্কিম কটাক্ষ এক দাম্পত্য সম্পর্কের নানা দিকের নাটকীয় প্রকাশ। মধুসূদনের 'বীরাঙ্গনা কাব্য' বাংলা সাহিত্যের অপূর্ব ও অননুকরণীয় সৃষ্টি। রবীন্দ্রনাথের 'কচ ও দেবযানী', 'গান্ধারীর আবেদন' প্রভৃতি আখ্যান-কাব্য কতকটা এই দৃষ্টান্তে অনুপ্রাণিত, কিন্তু রবীন্দ্রনাথের কাব্য-সংলাপ গীতি-উচ্ছ্বাসের ও নীতিকথার অতিবিস্তারেব জন্য নাটকীয় পরিমিতিবোধ ও তীব্র সংঘাতের আদর্শ হইতে অনেকটা বিচ্যুত হইয়া পড়িয়াছে। এই কাব্যে অমিত্রাক্ষর ছন্দ ইহার বিচিত্র ভাব-প্রকাশের উপ-যোগিতা, আমাদের সাধারণ জীবনের নানাবিধ আবেগেব গতিচ্ছন্দের সহিত সমতা রক্ষা করার আশ্চর্য শক্তির পরিচয় দিয়াছে।

মধুসূদনের 'ব্রজাঙ্গনা কাব্য' (১৮৬১) ব্রজবুলি ভাষায় লেখা বৈষ্ণব পদাবলীর অনুকরণ। আমরা যখন চিন্তা করি যে 'মেঘনাদবধ' ও 'ব্রজাঙ্গনা' একই বৎসরে, প্রায় একসঙ্গেই রচিত হইয়াছিল, তখন আমরা তাঁহার এই দুই বিপরীত কোটিতে সমকালে ক্রিয়াশীল প্রতিভাতে চমৎকৃত না হইয়া পারি না। যে কবি একই সঙ্গে রণভেরী ও প্রেমের বাঁশী বাজাইয়াছেন তাঁহার বিচিত্রগামী শক্তি অনিবার্যভাবে আমাদের বিস্ময় উৎপাদন করে। অবশ্য মধুসূদনের বৈষ্ণব-ভাবনিষ্ঠা বা ধর্মবিশ্বাসের কিছুই

ব্রজাঙ্গনা কাব্য

ছিল না; তিনি অধ্যাত্মসাধনাহীন, নিছক রূপমোহসঞ্জাত আধুনিক প্রেমেরই বর্ণনা করিয়াছেন। তিনি বৈষ্ণব পদাবলীর নায়িকা শ্রীরাধাকে 'Mrs. Radha' বলিয়া উল্লেখ করিয়া তাঁহাকে প্রাকৃত পর্যায়ের নায়িকাতে রূপান্তরিত করিয়াছেন। মধুসূদন বৈষ্ণব ভাবাদর্শের বহিরবয়বই গ্রহণ করিয়াছেন। ইহার অন্তঃপ্রকৃতির ভাবগভীরতা ও অলৌকিক ব্যঞ্জনা তাঁহার অনুভবশক্তির বাহিরে ছিল। তথাপি প্রাচীন সুরের প্রতিধ্বনিপূর্ণ, রমণীয় প্রকৃতির পরিবেশে উদ্ভূত, খেদ-অনুযোগ-অতৃপ্তিতে ভরা নিছক প্রেম-কবিতারূপে ইহাদের মূল্য মোটেই উপেক্ষণীয় নহে। বিধর্মী মধুসূদন বাঙলা দেশের প্রাচীন ভাবধারায় যে কতখানি অবগাহন করিয়াছিলেন এই ছন্দকুশল, অথচ গভীর-অনুভূতিহীন কবিতাগুলি তাহারই নিদর্শন।

চতুর্দশপদী কবিতাবলী

চতুর্দশপদী কবিতাবলী (১৮৬৬) মধুসূদনের নূতন কাব্য-আঙ্গিক-গঠনে কৃতিত্বের আর একটি নিদর্শন। পাশ্চাত্ত্য সাহিত্যের সনেটকে মধুসূদন বাংলায় প্রবর্তন করিয়া বাংলা কাব্যে একটি অভিনব প্রকাশরীতি যোজনা করিলেন। গীতি-কবিতার তরল, স্বচ্ছন্দ-প্রবাহিত ভাবোচ্ছ্বাসকে যে সংহত-ঘনীভূত করিয়া চতুর্দশ পংক্তির কঠোর-নিয়ম-বদ্ধ, আঁটসাঁট কাঠামোর মধ্যে বিন্যাস করা যায় বাংলা কাব্যে মধুসূদনের পূর্বে তাহার কোন দৃষ্টান্ত মিলে না। ইহাদের মধ্যে আবেগের তীব্রতা অপেক্ষা জীবন সম্বন্ধে পরিণত চিন্তা, প্রজ্ঞা ও মননের মাধ্যমে মুহূর্তের অনুভবের স্থায়িত্ব-বিধান, অতীত স্মৃতিচারণা-অবলম্বনে চেতনার গভীর স্তরে অবতরণ ইত্যাদি প্রধান রস। এক অখণ্ড ভাব ও চিন্তার ত্বরাহীন রসপরিণতি ও সনেটের অষ্টক ও ষট্ক এই দুই অংশে ইহার বিবর্তনের পরিপাটি বিন্যাস ইহার বিশিষ্ট রূপাবয়ব।

সনেটের বিষয়-বৈচিত্র্য

মধুসূদনের সনেটগুলি তাঁহার বাল্যস্মৃতি, হিন্দুর বিবিধ পূজা ও উৎসব, পূর্বতন কবিগোষ্ঠীর স্মৃতিতর্পণ ও বৈশিষ্ট্য-নির্ণয়, কবিতা ও কাব্যের রসবিশ্লেষণ প্রভৃতি নানা বিষয় লইয়া রচিত। এগুলির অধিকাংশই তাঁহার ইউরোপে প্রবাসকালের মধ্যে তাঁহার কবিকল্পনাকে উদ্বুদ্ধ করিয়াছিল। মহাকাব্য ও নাট্যরীতি-অনুসারী পত্রাবলীর মধ্যে কবির ব্যক্তিজীবনের যে অন্তরঙ্গ অভিলাষ, আত্মরতির যে স্বচ্ছন্দ বিলাস প্রকাশের সুযোগ পায় নাই, সেগুলি বাহিরের সকল চাপ, কল্পনার ঊর্ধ্ববিহারের কৃচ্ছ্রসাধনা হইতে মুক্তি পাইয়া সহজ অভিব্যক্তি লাভ করিয়াছে। মধুসূদনের

অবিচ্ছিন্ন বীররস-অনুশীলনেব মধ্যে করুণ রসেব উৎস যে কোথায় লুকানো ছিল, রাজপরিবেশের ঐশ্বর্যময় বর্ণনার অন্তরালে গার্হস্থ্য জীবনের শান্ত-মধুর স্মৃতি কোথায় আত্মগোপন করিয়াছিল, রক্ষকুল-লক্ষ্মীব দেব-মহিমার মধ্যে কোজাগবী পূর্ণিমাব শরৎ-লক্ষ্মী তাঁহার জ্যোৎস্নাশুভ্র, চোখ-জুড়ানো শ্রী ও বরদানেব ঝাঁপি লইয়া কেমন কবিয়া প্রচ্ছন্ন ছিলেন তাহাবই ইঙ্গিত আমরা এখানে পাই। রণভেবীব কর্ণবিদারী কোলাহলেব ক্ষণিক বিরতিতে, প্রখরোজ্জ্বল নাট্যশালার স্তিমিতদীপ নেপথ্যলোকে আমরা যে অকস্মাৎ উপমা-উৎপ্রেক্ষা-প্রকৃতিবর্ণনাব ভিতর দিয়া শান্তশ্রীমণ্ডিত, করুণ কোমল পল্লীজীবনের একটি চকিত আভাস উপলব্ধি কবি, তাহা মধুসূদনের এই গভীরস্তরশায়ী, অবদমিত চেতনালোক হইতেই উদ্ভূত। 'সুবর্ণ দেউটি যথা তুলসীর মূলে' অথবা 'দীন যথা যায় দূব তীর্থদবশনে'—এই জাতীয় উপমা কবিব বাল্যস্মৃতিবিভোর, ছাড়িয়া-আসা অতীতেব মুগ্ধ রোমন্থনরত প্রকৃতিরই পরোক্ষ পরিচয় বহন করে।

মধুসূদন সনেটেব প্রথম শিল্পী, কিন্তু একেবাবে নিখুঁত শিল্পী নহেন। কল্পনাব উদ্দামতায়, মননের অতিরেকে, প্রকাশেব বাঁধভাঙা উচ্ছলতায়, তাঁহার সনেট যে খানিকটা রূপাদর্শচ্যুত হইয়াছে তাহা স্বীকার্য। সনেটের ভাব জমাট বাঁধিতে যে পংক্তিসীমানিঃশেষিত, স্থির ছন্দগতির প্রয়োজন, মধুসূদনের মুহুর্মুহু যতিস্থান-পরিবর্তনে, ছন্দের পংক্তির সীমা-লঙ্ঘনে, কল্পনা-তরঙ্গেব দ্রুত উত্থান-পতনে তাহা সময় সময় ব্যাহত হইয়াছে। মহাকাশ-বিহাবে অভ্যস্ত ঈগল পাখীকে গণিয়া গণিয়া নাচানো ভবন-শিখীতে রূপান্তবিত করিলে সে ময়ূরের সহজ নৃত্যচ্ছন্দ আয়ত্ত করিতে কিছু অসুবিধা বোধ করে। সময় সময় অতিবিক্ত কল্পনাবিলাস ( 'কমলে কামিনী' ) বা বণনাত্মক বিষয়-নির্বাচনেও সনেটেব বিশিষ্ট রূপ ও রীতিব দিকে লক্ষ্য রাখা হয় নাই। তথাপি, এই সমস্ত ছোটখাট দোষ-ত্রুটি সত্ত্বেও, মধুসূদনের সনেট, কবি-মনের একটি সার্থক বিকাশ ও কবি-শিল্পীর একটি সার্থক রূপসৃষ্টি-রূপে বাংলা কাব্য-সাহিত্যে অমবতা লাভ করিয়াছে ও ভবিষ্যৎ সনেট-লেখকদের সম্মুখে উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করিয়াছে। তাঁহার গীতিকবিতাব সংখ্যা অল্প হইলেও 'আশার ছলনে ভুলি' বা 'রেখো মা দাসেরে মনে' প্রভৃতি কবিতায় ব্যক্তিগত অনুভূতি, কবি-মনের অকৃত্রিম ভাবোচ্ছ্বাস নূতন যুগের মন্ময়তার উৎসমুখ খুলিয়া দিয়াছে।

মধুসূদনের সনেটের দোষগুণ

মধুসূদন তান্ত্রিক সাধকের ন্যায় উৎকট এবং কতকটা বাংলা কাব্যের স্বভাবধর্ম-বিরোধী তপস্যার দ্বারা প্রাচ্য কাব্যদেহে পাশ্চাত্ত্য ভাব-আত্মার যে অনুপ্রবেশ ঘটাইয়াছেন, তাহার প্রত্যক্ষ প্রভাব দীর্ঘকাল-স্থায়ী হয় নাই। তাঁহার শৌর্যধর্মের, মহাকাব্যোচিত উদাত্ত কল্পনারীতির যোগ্য উত্তরসাধক বাংলার সমকালীন সমাজে দুর্লভ ছিল। যাঁহারা তাঁহার বহিরঙ্গের অনুকরণ-প্রয়াস করিয়াছেন, তাঁহারাও তাঁহার অন্তঃপ্রকৃতির রহস্য ভেদ করিতে পারেন নাই। পরবর্তী যুগের গীতিকবিতার প্লাবনে মধুসূদনের মহাকাব্য-সেতুবন্ধ ক্রমশঃ ক্ষয়মূল হইয়া কোথায় ভাসিয়া গিয়াছে—তাহার ভগ্নাবশেষের দুই একটি খণ্ড আমাদের দৃষ্টি আকর্ষণ করে ও খেদ জাগায়। তাঁহার ঠিক পরের যুগের বিহারীলাল চক্রবর্তী হইতে এই গীতি-প্লাবনের আরম্ভ। কিন্তু পরোক্ষ প্রভাবের দিক হইতে বিচার করিলে বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ প্রভৃতি মধুসূদনের বিপরীতধর্মী সাহিত্যস্রষ্টারাও তাঁহার নিকট ঋণী। প্রাচ্য-পাশ্চাত্ত্যের দুর্লঙ্ঘ্য ব্যবধান তিনি প্রথম অপসারিত না করিলে, তাঁহার পরবর্তী লেখকদের প্রতিভার স্বচ্ছন্দ বিকাশ, অপরিচিত পথে সাবলীল পদক্ষেপ ও নবসৃষ্টির প্রেরণা যে বহু পরিমাণে ব্যাহত হইত তাহা নিঃসন্দেহ। তিনি কলম্বসের ন্যায় দুস্তর সমুদ্রপথ অতিক্রম করিয়া নূতন মহাদেশের আবিষ্কার না করিলে সেই নবাবিষ্কৃত ভূমিখণ্ডে নানা বিচিত্র ছাঁদের উপনিবেশ-পরম্পরা এত দ্রুত গতিতে গড়িয়া উঠিত না। বাংলা সাহিত্যে সেই আধুনিকতা-মহাদেশের আবিষ্কারকের জয়মাল্য চিরদিন তাঁহার কণ্ঠে অম্লান হইয়া থাকিবে।

উত্তরকালে মধুসূদনের প্রভাব

৩

**বিহারীলাল চক্রবর্তী** (১৮৩৫-১৮৯৪): বাংলা কাব্যের নবযুগে কবিপ্রকৃতির নূতন পরিচয়ের একটা দিক যেমন মধুসূদনে রূপ পাইয়াছে, তেমনি উহার বিপরীত-ধর্মী আর একটা দিক বিহারীলালে উদাহৃত। কবির অন্তরে যে একটা অকারণ, অনির্দেশ্য বেদনাবোধ, একটা অপ্রশমিত অভাবের অস্বস্তি অনির্বাণ দহনজ্বালায় ধূমায়িত হয়, এবং ইহাই যে তাঁহার কবিতার প্রেরণা ও প্রাণশক্তি কবির এই জীবনসত্য প্রাগ্-আধুনিক যুগে অজ্ঞাত ছিল। বৈষ্ণব পদাবলীতে চণ্ডীদাস-জ্ঞানদাসের কবিতায়

বিহারীলালের কবি-প্রেরণার উৎস

প্রেমের রহস্যময় অনুভূতি রাধিকার অন্তর্দীর্ণ ব্যাকুলতার মধ্য দিয়া কবিচিত্তের এই নিগূঢ় অতৃপ্তি-বেদনার কিছু পরোক্ষ সন্ধান দেয়। কিন্তু এখানেও প্রথমতঃ অনুভূতি কবির ব্যক্তিগত নহে ; দ্বিতীয়তঃ, মনোবেদনার একটা সুনির্দিষ্ট প্রণয়াকৃতি-মূলক কারণ আছে। আধুনিক যুগের কবিতায় খেদের সুর আরও সর্বাত্মক ও ইহা ব্যক্তি-প্রকৃতির গভীরতর মূলে নিহিত। আদর্শ-কল্পনার স্বরূপ সম্বন্ধে সংশয় ও রূপ-সুষমার স্থির জ্যোতির পরিবর্তে অনুভূতির ক্বচিৎ-দীপ্ত, ক্বচিৎ-স্তিমিত আলোকে ইহার চকিত, অসংলগ্ন আভাসন—ইহাই বিহারীলালের কবি-প্রেরণার অভিনব উৎস।

বিহারীলালের কবিধর্মের মধ্যে প্রথম হইতেই একটা অনন্যসাধারণ স্বকীয়তা ছিল। তাঁহার 'বন্ধুবিয়োগ' ও 'প্রেমপ্রবাহিণী' (গ্রন্থাকারে প্রকাশিত, ১৮৭০) কাব্যদ্বয়ে তিনি চিরপ্রচলিত কাব্যপ্রথার অনুসরণ না করিয়া নিজের ও বন্ধুবর্গের জীবনের অতি-বাস্তব অভিজ্ঞতাকে কবিতার বিষয়রূপে গ্রহণ করিয়াছেন। এখানে তাঁহার বিষয় যেমন একান্তভাবে বস্তুনিষ্ঠ ও সম্পূর্ণ কাব্যপ্রথা-বিরোধী, তেমনি তাঁহার ভাষাও অমার্জিত ও তীক্ষ্ণ ভাবে বাস্তবানুসারী। নিজের অন্তরঙ্গ জীবনের সমস্ত কথা যে এত খোলাখুলিভাবে, কোনও রূপ ভাব-মার্জনার পালিশ ছাড়া কাব্যে প্রকাশ করা যায় ইহা বিহারীলালের পূর্বে কেহই কল্পনা করেন নাই। ইহাতে অবশ্য তাঁহার কবিতার উৎকর্ষ বাড়ে নাই, কিন্তু তাঁহার মৌলিকতার দুঃসাহস প্রকাশিত হইয়াছে।

বিহারীলালের স্বকীয়তা

'নিসর্গসন্দর্শন' ও 'বঙ্গসুন্দরী'-তে (১৮৭০) বিহারীলাল ধীরে ধীরে তাঁহার বস্তুবিন্যাসের স্থূলতা অতিক্রম করিয়া তাঁহার নিজস্ব কল্পনাবৈশিষ্ট্যের আবরণ উন্মোচন করিয়াছেন। প্রথমটিতে তাঁহার প্রকৃতি-সচেতনতা, ও দ্বিতীয়টিতে তাঁহার নারী সম্বন্ধে রোমান্টিক মনোভাব উন্মেষিত হইয়াছে। প্রকৃতির যে রূপে তিনি আকৃষ্ট হইয়াছেন তাহা উহার শান্ত, অন্তর্মুখী প্রকাশ নহে, উহার বাহ্য বিক্ষোভ ও বিপর্যয়ের উন্মত্ত আলোড়ন। তিনি ঝটিকার ধ্বংসলীলা ও সমুদ্রের চির-অশান্ত তরঙ্গোচ্ছ্বাস বর্ণনা করিয়াছেন, কিন্তু এই বর্ণনার মধ্যে কোন স্থির ভাব-কেন্দ্রিকতা নাই, আছে তথ্য ও আবেগের এক বিসদৃশ সংমিশ্রণ, অতিরিক্ত বস্তুসন্নিবেশ, অবান্তর মন্তব্য, ছেলেমানুষী বিস্ময় ও মাত্রাতিসারী উত্তেজনার একপ্রকার জগাখিচুড়ি। 'বঙ্গ-সুন্দরী'-তে বিভিন্ন অবস্থার মধ্যে নারীর শ্রেষ্ঠ গুণের বিচিত্র বিকাশই কবির

নিসর্গসন্দর্শন ও বঙ্গসুন্দরী

বিষয়। এখানেও তথ্যের বস্তুপ্রধান কাঠামোর মধ্যে নারী-আদর্শের ভাব-প্রশস্তি একটি সঙ্গতিহীন, বিরুদ্ধ-উপাদানগঠিত বাতাবরণ সৃষ্টি করিয়াছে। ইহা আখ্যান-কাব্য ও গীতিকাব্যের মধ্যে অনিশ্চিতভাবে আন্দোলিত হইয়াছে। কিন্তু এই সমস্ত রচনার মধ্যে বিহারীলাল যে তাঁহার প্রথম কবিতাগ্রন্থের অসংস্কৃত বস্তু-তান্ত্রিকতাকে ধীরে ধীরে উচ্ছ্বসিত ভাবুকতা ও নিবিড় কল্পনাময়তার দ্বারা সংশোধিত করিয়া লইতেছেন, স্থূল বস্তুপিণ্ডকে সূক্ষ্ম অনুভূতিতে রূপান্তরিত করিতেছেন তাহার নিদর্শন মিলে। যদিও বাস্তবকে তিনি পরিহার করিতে পারেন নাই, তথাপি তাঁহার গতি যে রূপহীন বস্তু হইতে স্বপ্নসুষমার দিকে তাহা স্পষ্টই বোঝা যায়। তাঁহার 'বঙ্গসুন্দরী'র একটি স্তবক :

একদিন দেব তরুণ তপন
হেরিলেন সুরনদীর জলে,
অপরূপ এক কুমারী-রতন
খেলা করে নীল-নলিনীদলে।

'সারদামঙ্গল'-এর অপরূপ জ্যোতির্ময় আবির্ভাব 'তামসী-তরুণ-উষা কুমারী-রতন'-এর পূর্বসূচনা। কবির ছন্দ-লালিত্য ও স্বর্গাভিসারী কল্পনা যে পরবর্তী কাব্যগ্রন্থে সমস্ত পার্থিববন্ধনমুক্ত হইয়া বিশ্বের মূলীভূত সৌন্দর্যের বিশুদ্ধ ভাবরূপের আধার রচনা করিবে তাহার সুস্পষ্ট প্রতিশ্রুতি এখানে সঙ্গীত ও চিত্ররূপে আমাদের অনুভূতিগোচর হয়।

সারদামঙ্গল ও সাধের আসন

'সারদামঙ্গল' (১৮৭৯) ও 'সাধের আসন'-এ (১৮৮৯) বিহারীলালের কবি-প্রতিভার এক সম্পূর্ণ অভিনব প্রকাশ। এরূপ বিরাট, মহিমান্বিত কল্পনা, এরূপ অন্তর্গূঢ়, রহস্যময় ভাবব্যঞ্জনা, বোধাতীত ধ্যানতন্ময়তার এরূপ আত্মকেন্দ্রিক প্রসার আর কোন গীতিকাব্যের বিষয় হইয়াছে কি না সন্দেহ। কাব্য যতই আবেগময় ও কল্পনাপ্রধান হউক না কেন তাহার মধ্যে কবির জ্ঞাতসারে বা অজ্ঞাতসারে একটা যুক্তিশৃঙ্খলার যোগসূত্র, একটা গঠনসৌষ্ঠবের ক্রম বর্তমান থাকে। বিহারীলালের কাব্যে এই শৃঙ্খলা ও ক্রমবিন্যাসের প্রায় সম্পূর্ণ অভাব দেখা যায়। কবি বাহ্যজ্ঞানশূন্যের ন্যায় কখন এক কথা বলিতে বলিতে অন্য কথায় চলিয়া যাইতেছেন, প্রসঙ্গ হইতে প্রসঙ্গান্তরে পদক্ষেপ করিতেছেন তাহা ভাবক্রমের মানদণ্ডে বিচার করা যায় না। যেমন স্বপ্নের আপাত-অসংলগ্নতা, মিশ্র উপাদান ও অবাধ ব্যাপ্তির মধ্যে একটা মূলগত ভাবের ঐক্যক্রিয়া থাকে, তেমনি বিহারীলালের দ্রুতপরিবর্তনশীল

চিন্তাধারা ও চিত্রকল্পের মধ্যে একই অনুভূতির লীলাবিলাস অদৃশ্য অথচ অনুভবগম্য যোগসূত্রের মত প্রতিভাত হয়। এই কবি-বৈদান্তিকের চোখে বস্তুজগতের বহির্বৈচিত্র্যের অন্তরালে যে মায়াবরণভেদী একক শক্তির খেলা তাহা যেন প্রত্যক্ষ হইয়া উঠিয়াছে। তাই যুক্তিতে যাহা খাপছাড়া ও অপ্রাসঙ্গিক মনে হয়, যাহাকে স্বপ্নসঞ্চরণের ন্যায় অর্থহীন বলিয়া ঠেকে তাহার মধ্যে এক গভীরতর ঐক্যবোধের অন্তঃসঙ্গতি আছে।

বিহারীলালের দার্শনিক তত্ত্ব ও প্রেমসৌন্দর্য-সাধনার যুগ্মানুভূতি

এই কবিতাদ্বয়ের বিষয় নিখিলবিশ্বের মূলীভূত কারণস্বরূপ সৌন্দর্যসত্তার বন্দনা। সারদা ইহারই মানবী প্রতিমূর্তি। কবি ইঁহাকে কখনও কবিপ্রতিভার উন্মেষ-প্রেরণা, কখনও বা প্রেয়সীজায়া, কখনও বা সর্বভূতব্যাপ্তা বিচিত্ররূপিণী প্রাণশক্তিরূপে কল্পনা করিয়াছেন। ইঁহার মধ্যে দার্শনিক তত্ত্বের চিন্ময় রূপ ও মানবিক প্রণয়োচ্ছ্বাসের ব্যাকুল মিলনাকূতি যেন এক হইয়া মিশিয়া গিয়াছে। এক অদেহী সত্তাকে ঘিরিয়াই কবির বিরহ-মিলন, মান-অভিমান, প্রণয়োৎকণ্ঠার সব কয়টি সুর উচ্ছ্বসিত হইয়া উঠিয়াছে। রূপের মধ্যে অরূপের সুদূর ব্যঞ্জনা, পার্থিব প্রণয়ের আবেগবিহ্বলতার মধ্যে এক উচ্চতর ভাবমুগ্ধতার স্ফুরণ তাঁহার প্রেমনিবেদনকে এক ধ্যান-রোমাঞ্চের পর্যায়ে উন্নীত করিয়াছে। রবীন্দ্রকাব্যে কবি ও সাধকের যে অপূর্ব সমন্বয়, কাব্যসৌন্দর্য ও তত্ত্বানুভূতির যে আশ্চর্য সমীকরণ, সীমা ও অসীমের, উভয়েরই পারস্পরিক অধিকারকে অক্ষুণ্ণ রাখিয়া, যে অন্তরঙ্গ মিলন সাধিত হইয়াছে, বিহারীলালে তাহারই অসম্পূর্ণ প্রারম্ভিক প্রয়াস। বিহারীলাল অবশ্য সর্বত্র কাব্যের মর্যাদা সম্পূর্ণভাবে রক্ষা করেন নাই—তাঁহার ভাবমত্ততা সর্বদা রূপের শাসন মানে নাই। তিনি যে পরিমাণে ভাবুক ছিলেন সে পরিমাণে শিল্পী ছিলেন না। যাঁহারা কাব্যরসিক বিহারীলালের বিরুদ্ধে তাঁহাদের অনুযোগ থাকিবেই; কিন্তু যে কল্পনা নিজ গতির আবেগেই মূর্তি গ্রহণ করে, যে ভাবনিবিড়তা নিজ প্রতিচ্ছায়া-প্রক্ষেপের দ্বারাই রূপধর্মী হইয়া উঠে তাহা তাঁহার কাব্যে প্রচুর পরিমাণে আছে, এবং এই গুণের জন্যই তাঁহার কবিতা উহার সমস্ত অস্পষ্টতা ও সংহতি-শিথিলতা সত্ত্বেও উৎকৃষ্ট কাব্যের মধ্যে স্থানলাভ করিয়াছে।

## ৪

**হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়** (১৮৩৮—১৯০৩) ও **নবীনচন্দ্র সেন** (১৮৪৭—১৯০৯)—তাঁহাদেব কবিত্বশক্তির আপেক্ষিক অপ্রাচুর্য সত্ত্বেও হিন্দুধর্ম ও সংস্কৃতির যুগনির্দিষ্ট ধারক ও বাহকরূপে, যুগেব ভাবপ্রতিনিধিত্বের প্রতীকরূপে বাংলা কাব্যে মধুসূদনের পরেই এক মর্যাদাপূর্ণ আসন অধিকাব কবিয়াছিলেন। মধুসূদনেব আবির্ভাব ও পৌরাণিক কাহিনী-অবলম্বনে সার্থক কাব্যসৃষ্টিব ফলে বাংলা সাহিত্যক্ষেত্রে যে একটি নানামুখী, বিরুদ্ধ-উপাদানগঠিত ভাব-আলোড়ন জাগিয়াছিল, হেমচন্দ্র ও নবীনচন্দ্র তাহারই তরঙ্গশীর্ষে দুই উজ্জ্বলতম ফেন-মুকুটরূপে প্রতিষ্ঠালাভ করিয়াছেন। মধুসূদন বিধর্মী হইয়াও তাঁহার রচনায় হিন্দুসংস্কৃতির মহিমময় জয়গাথা গাহিয়াছেন—সুতরাং তাঁহার অনুপ্রেরণায় তাঁহার ঠিক পরবর্তী কবিগোষ্ঠী মহাকাব্যোপম সুবিস্তীর্ণ আধারে ও উদাত্ত রচনারীতিতে, হিন্দুধর্মেব বিশুদ্ধতর, দার্শনিক তত্ত্বানুযায়ী সূক্ষ্মতর মর্মব্যাখ্যান ও উন্নততর আদর্শবাদ-প্রচারে আত্মনিয়োগ করিলেন। বঙ্কিমচন্দ্রের 'কৃষ্ণচরিত্র' (১৮৮৬) ও 'ধর্মতত্ত্ব' (১৮৮৮) হেমচন্দ্রের রচনার পরবর্তী, কিন্তু নবীনচন্দ্রের 'রৈবতক' (১৮৮৭), 'কুরুক্ষেত্র' (১৮৯৩) ও 'প্রভাস'-এর (১৮৯৬) পূর্ববর্তী। সুতবাং বঙ্কিমচন্দ্রেব প্রভাব হেমচন্দ্রের উপর অত্যন্ত প্রত্যক্ষভাবে না পড়িলেও 'বঙ্গদর্শন'-এ হিন্দুধর্মের যে নবপ্রতিষ্ঠার আয়োজন চলিতেছিল তাহার আবেগ-রঞ্জিত রশ্মিচ্ছটা সে যুগের সমস্ত বাতাবরণে বিকীর্ণ হইয়াছিল। সুতরাং হেমচন্দ্র ও নবীনচন্দ্র মধুসূদনের নিকট হইতে উত্তরাধিকারসূত্রে মহাকাব্যের বিরাট আঙ্গিক ও পরিকল্পনা ও হিন্দুধর্মেব গূঢ়তত্ত্ব-উদ্‌ঘাটন-প্রয়াসরূপ রচনাশৈলী ও বিষয়নির্বাচন গ্রহণ করিয়া কার্যক্ষেত্রে অবতীর্ণ হইয়াছিলেন। ইঁহারা ইহার সহিত ইঁহাদের কাব্য-প্রকৃতির বৈশিষ্ট্য ও কল্পনার স্বকীয়তা যোগ করিয়া এক মিশ্রধরণের কাব্য সৃষ্টি করিলেন। বিষয়ের সহিত রচনাশৈলীর অনুপযোগিতা, মহাকাব্যের আঙ্গিক অনুসরণ করিয়াও উহার আদর্শরক্ষার অক্ষমতা, বীরত্বময় পরিবেশে গার্হস্থ্য ও পাবিবারিক জীবনের তরলায়িত কারুণ্য-উচ্ছ্বাসের অযথা সংমিশ্রণ ও বাঙালীর অন্তরে ক্রমসঞ্চীয়মান গীতরসধারার অবারিত প্রয়োগ—এই সমস্ত প্রবণতার সমাবেশই তাঁহাদের কাব্যকে মহাকাব্যের উত্তুঙ্গ মহিমা হইতে চ্যুত

হেমচন্দ্র ও নবীনচন্দ্র

করিয়া মধ্যস্তবের অশ্রুনির্ঝরসিক্ত, কোমলভাব-প্রলেপে তাপহীন জীবনবোধের পর্যায়ে স্থাপন করিয়াছে।

দুর্ভাগ্যক্রমে সে যুগ হইতে অতি-আধুনিক যুগ পর্যন্ত হেম-নবীনেব কাব্যের মূল্য মহাকাব্যেব মানদণ্ডে বিচাবিত হইয়া আসিতেছে। ইহাদের কাব্যগত যে সমস্ত দোষ-ত্রুটিব উল্লেখ কবা হয়, উহা সমস্তই মহাকাব্যেব আদর্শচ্যুতি ও লক্ষণহীনতা-বিষয়ক। যেহেতু সমসাময়িক যুগে তাঁহাবা মধুসূদনেব সহিত তুলিত হইয়া কোন কোন বিষয়ে শ্রেষ্ঠতর বলিয়া বিবেচিত হইয়াছিলেন ও হিন্দুত্বেব আদর্শেব প্রতি অতি-শ্রদ্ধাশীল সমালোচক-গোষ্ঠী কর্তৃক কেহ বা 'নভোলোকেব কবি', কেহ বা 'উনবিংশ শতকেব মহাভারতকার'-আখ্যায় সম্মানিত হইয়াছিলেন, সেই অতি-প্রশংসাব প্রতিক্রিয়াস্বরূপ এখন পযন্ত তাহাদিগকে অতি-দূষণেব ফলভোগ করিতে হইতেছে। যখন সমালোচকেব দৃষ্টিভঙ্গী হইতে ধর্মানুরাগেব নেশা কাটিয়া গিয়া বিশুদ্ধ কাব্যবিচাবেব মূল্যায়ন প্রতিষ্ঠিত হইল, ও মহাকাব্যেব বিরল-গুণ-সন্নিবেশ সম্বন্ধে আমাদেব ধাবণা স্ফুটতব হইল, তখনই এই একদা-প্রশংসিত কবিদ্বয় তাঁহাদেব মধুসূদন-প্রতিস্পর্ধী-উচ্চাসন হইতে ব্যর্থ কবিযশঃপ্রার্থীব বক্রদৃষ্টিসম্বর্ধিত লাঞ্ছনার বিপরীত কোটিতে অবনমিত হইলেন। এখন তাহাদেব সম্বন্ধে যে আলোচনা হয়, তাহাতে তাহাবা কি পাবিয়াছেন তাহাব অপেক্ষা তাহারা কি পারেন নাই তাহারই তালিকা দীর্ঘতব হইয়া থাকে।

হেম-নবীনের সমালোচনায় আদর্শের ত্রুটি

অনুবীক্ষণেব উলটা দিক দিয়া দেখাব ফলে এই কবিদেব যে বিকৃত রূপ দেখা যায় তাহা যে তাঁহাদের সত্য পরিচয় নয় এই উপলব্ধির সময় আসিয়াছে। যে কোন বিরাট পরিকল্পনা ও ভাবগাম্ভীর্যমূলক বচনাকে যে মহাকাব্য হইতে হইবে এমন কোন কথা নাই। সাধারণ আখ্যান-কাব্যেও মহাকাব্যের লক্ষণ অংশতঃ প্রকটিত হইতে পারে। হেমচন্দ্র ও নবীনচন্দ্র কেহই তাঁহাদের মহাকাব্য-রচনার সঙ্কল্প ঘোষণা করেন নাই। সুতরাং মহাকাব্যীয় ফলশ্রুতি তাঁহাদের নিকট দাবী করা কতটা যুক্তিসঙ্গত তাহাও বিচার্য। তাঁহাদের কবিপ্রকৃতিকে মহা-কাব্যের লোহার খাটে (Procrustean bed) শোয়াইয়া উহাদের স্বাভাবিক অঙ্গায়তনকে সেই খাটের মাপে বিন্যাস করিবার কৃত্রিম চেষ্টা আমাদিগকে সেই কবিত্বের মর্মমূলে পৌঁছিতে সহায়তা করিবে না ইহা সুনিশ্চিত। হেমচন্দ্রের

হেম-নবীনের কাব্যের মূল্যায়নে নূতন দৃষ্টি-কোণের আবশ্যকতা

'বৃত্রসংহার' ও নবীনচন্দ্রের কাব্যত্রয়ী কতকটা মধুসূদন-প্রভাবিত হইলেও, মহাকাব্যের বহিরঙ্গের কিছুটা গ্রহণ করিলেও উহাদের অন্তঃপ্রকৃতি, মূলগত ভাব-প্রেরণা ও কাব্যাভিপ্রায় যে মহাকাব্য হইতে বহুলাংশে পৃথক ইহা মনে রাখিয়াই এই কাব্যগুলির মূল্যাবধারণ বিধেয়।

মেঘনাদবধ ও বৃত্রসংহার

'বৃত্রসংহার'-এর সহিত 'মেঘনাদবধ'-এর নিবিড় সাদৃশ্য ও হেমচন্দ্র-কৃত মধুসূদন-কাব্যের প্রথম রসগ্রাহী সমালোচনা-সূত্রে উভয়ের কবিসম্পর্কের নৈকট্য উহাদের মধ্যে তুলনাকে অনিবার্য করিয়া তোলে এবং এই তুলনার ফলে হেমচন্দ্র কতকটা নিষ্প্রভরূপে প্রতীয়মান হন। মহাকাব্যের হরধনুতে জ্যা-রোপণ তাহার শক্তির অতীত ছিল। কিন্তু তাই বলিয়া লঘুতর ধনুকে শরসন্ধান-নৈপুণ্য যে তাহার ছিল না এরূপ মনে করার কোন কারণ নাই। আসলে, 'বৃত্রসংহার' 'মেঘনাদবধ'-এর এক বিচিত্ররসপুষ্ট পারিবারিক সংস্করণ, ইহাতে গার্হস্থ্য জীবনের রূপ, রস, সাধারণ দ্বন্দ্ব-জটিলতা ও বিষণ্ণ-করুণ অনুভূতি মহাকাব্যের কঠোর-আদর্শ-নিয়ন্ত্রিত সীমাকে অতিক্রম করিয়া পরিব্যাপ্ত হইয়াছে। ইহাতে 'মেঘনাদবধ'-এর কেন্দ্রানুসারী রসবিন্যাস ও সমকালীন যুগের তীক্ষ্ণ জীবনাদর্শ-ব্যঞ্জনার একান্ত অভাব। বৃত্রের জয়-পরাজয়ের মধ্যে যুগমানস কেবল সুপ্রাচীন পৌরাণিক কাহিনীর সুপরিচিত নীতির পুনরাবৃত্তি দেখিয়াছে, নিজ মানস অভীপ্সার কোন তাৎপর্যপূর্ণ প্রতিচ্ছবি প্রত্যক্ষ করে নাই। পাঠকের সমস্ত অনুভবশক্তি, সমস্ত মানস প্রতীক্ষা একান্তভাবে একই পরম পরিণতির দিকে সংহত হয় নাই, ধীর মন্থরগতিতে, পরিসমাপ্তির প্রতি অতি-কৌতূহলী না হইয়া, বিভিন্ন রসের আস্বাদন করিয়া ফিরিয়াছে। কাজেই ছন্দোবৈচিত্র্য-গীতসুরের প্রবর্তন, আখ্যান, রসের আস্বাদন, বর্ণনাকৌশলে তৃপ্তি ও শেষে একটা প্রত্যাশিত পরিণতিতে নিরুত্তাপ সন্তোষ পাঠকচিত্তকে নানাভাবে মুগ্ধ করিয়াছে। এই বিক্ষিপ্ত উপাদানগুলি মহাকাব্যীয় গাঢ়বদ্ধতার পরিবর্তে একটা শিথিল আখ্যানসূত্র-বন্ধনে আবদ্ধ হইয়াছে। এই বিভিন্ন উপাদানগুলির বর্ণনাকৌশল ও আখ্যানের শিথিল-সংবদ্ধ রূপনির্মিতিই 'বৃত্রসংহার'-এর অপেক্ষাকৃত নিম্নস্তরের উৎকর্ষের মূলে।

'বৃত্রসংহার'-এর কতকগুলি সর্গে যে ভাবগাম্ভীর্যের সার্থক ও সমুন্নত প্রকাশ হইয়াছে তাহাতে সন্দেহ নাই। পাতালপুরে দেবতাদের মন্ত্রণা, বিশ্বকর্মার যন্ত্রশালার বর্ণনা, ব্রহ্ম ও শিবলোকের দার্শনিকতত্ত্বপূর্ণ রূপক-ব্যাখ্যা ও বৃত্রাসুরের

অন্তিম সংগ্রামের প্রলয়-বিপর্যয়—এইগুলির মধ্যে, কবিত্ব মাঝে মাঝে তথ্য-ভারপীড়িত হইলেও, উন্নত ভাব-প্রকাশের উপযোগী কবি-কল্পনা ও রূপায়ণশক্তির পরিচয় পাওয়া যায়। হিন্দুধর্মের সংস্কার ও উপলব্ধিসমূহের রূপদান-বিষয়ে মধুসূদন ও হেমচন্দ্র বিভিন্ন পথ অনুসরণ করিয়াছেন। মধুসূদনের পিতৃলোক-বর্ণনা ও নরক-দর্শন চিত্রধর্মী ও মানবিক-রসাপ্লুত, তিনি পাপীদের যন্ত্রণা বর্ণনা করিয়াছেন কবিসুলভ অনুভূতি ও চিত্রণশীলতার মাধ্যমে; তিনি তত্ত্বের দুরূহতা সম্পূর্ণ পরিহার করিয়াছেন। কাজেই তাঁহার বর্ণনা সুখপাঠ্য ও মহাকাব্য-প্রকৃতির সহিত সুসঙ্গত হইয়াছে। হেমচন্দ্রের পরলোকের বিবরণ দার্শনিকতত্ত্ব-সমাকীর্ণ ও নিগূঢ়-অর্থ-উদ্ঘাটন-প্রয়াসী, তাঁহার ব্রহ্ম ও শিবলোক প্রাকৃতিক রম্যতা-বর্ণনার উপলক্ষ্য মাত্র নহে; ইহাদের মধ্যে সৃষ্টিরহস্য ও অধ্যাত্মসাধনার ক্রমারোহী মানস স্তর আভাসিত। মধুসূদন পৌরাণিক চিত্র-কল্পনার অনুগামী; হেমচন্দ্র উপনিষদের তত্ত্বগহন ও রূপরিক্ত পথের পথিক। মধুসূদন হিন্দুধর্মের দুই একটি বিচ্ছিন্ন উজ্জ্বল চিত্র আঁকিয়াছেন; হেমচন্দ্র উহার জটিল ও সূক্ষ্মতত্ত্ব-কণ্টকিত সামগ্রিক পরিচয়টি কবিত্বের ভাষায় ফুটাইতে চাহিয়াছেন। এই দুরূহতর কার্যে তাঁহার সাফল্য যে মধুসূদনের অনুরূপ হয় নাই তাহাতে আশ্চর্যের বিষয় কিছু নাই। মধুসূদনের নিয়তিবাদ আত্মবিরোধক্লিষ্ট আধুনিক মনের জীবনার্তিরই একটা দৈব প্রতিরূপ; হেমচন্দ্রের নিয়তিবাদ কর্মফলের উপর প্রতিষ্ঠিত বিশ্ব-বিধানের অমোঘ ন্যায়-বিচার। একটি দৈবলীলার ছদ্মবেশধারী মানবিকতার স্বাধীন, বেদনাময় বিকাশ; অপরটি দৈবশক্তি-নিয়ন্ত্রিত মানব-কর্মফলের অনিবার্য পরিণতি।

মধুসূদন ও হেমচন্দ্রের আদর্শের পার্থক্য

হেমচন্দ্রের যুদ্ধবর্ণনা ও গীতপ্রধান অংশও প্রশংসার্হ। এগুলিকে মহাকাব্যের অঙ্গরূপে বিবেচনা না করিয়া গাথাকাব্যের স্বচ্ছন্দ-বিচিত্র ভাববিকাশের উপায়-স্বরূপ গ্রহণ করাই উচিত। 'বৃত্রসংহার'-এ 'মেঘনাদবধ'-এর তুলনায় গার্হস্থ্য প্রতিবেশ ও পরিবার-জীবনের কোমল ভাবনিচয়ের প্রাধান্য। বৃত্র ও ঐন্দ্রিলার দাম্পত্য-সম্পর্ক, উহাদের স্থূল আত্মাভিমান ও ভোগস্পৃহা রাবণ-চিত্রাঙ্গদার মহাকাব্যীয় রাজমহিমার ভাবসমুন্নতিমূলক প্রকাশমাত্র নহে—ইহাতে প্রাকৃত জীবনের বস্তুরস ও মনস্তাত্ত্বিক জটিলতাই মুখ্য উপাদান। ইহারা কেহই মহাকাব্যের নায়ক-নায়িকার উপযুক্ত নহে। হঠাৎ-বড় মানুষের আত্মম্ভরিতা, অশোভন জিদ ও আবদার, আত্মপ্রাধান্যের মত্ত আস্ফালন ইহাদের চরিত্রের

বৃত্রসংহারে গার্হস্থ্য পরিবেশ ও কোমলতার প্রাধান্য

প্রধান উপাদান। সুতরাং ইহাদের চারিদিকে যে পরিমণ্ডল রচিত হইয়াছে তাহাও এই নিম্নস্তরের জীবনযাত্রার সমপর্যায়ের। এই আবহাওয়ায় ইন্দ্রের দেব-মহিমা ও নিঃস্বার্থ রাজকর্তব্যনিষ্ঠা, শচীর ভাব-গরিমা, রুদ্রপীড়ের উদার শৌর্য—প্রভৃতি মহাকাব্যোচিত চরিত্র-গৌরবের দৃষ্টান্তগুলিও যেন ম্লান ও প্রাত্যহিকতার তুচ্ছতা-লিপ্ত হইযাছে। শচীর পুত্র-বাৎসল্যের মধ্যেই তাহার দেবপ্রকৃতি বিশেষভাবে প্রকটিত—এইখানেই ঐন্দ্রিলার সহিত তাহার সমধর্মিত্ব। ইহাতেই কাব্যটির সংসারকেন্দ্রিকতা প্রমাণিত। রাবণের পারিবারিক জীবন সম্বন্ধে আমরা প্রসঙ্গত একটু-আধটু শুনি, কিন্তু ইহাব স্নেহ-মমতা বিস্তৃততর রাজকর্তব্য-পরিধির মধ্যে বিলীন হইয়াছে। বৃত্রের প্রধান পবিচয় পরিবার-গোষ্ঠীর কর্তারূপে, প্রশ্রয়শীল স্বামী ও স্নেহশীল পিতারূপে। এই পবিপ্রেক্ষিতে ইন্দুবালার রণবিমুখ শান্তিপ্রিয়তা, তাহাব প্রকৃতির পুষ্প-পেলব রমণীয়তা ও শত্রুমিত্র-ভেদজ্ঞানহীন, উদাব সমদর্শিতা নিতান্ত বেমানান বলিয়া মনে না হইতেও পারে। যেখানে গার্হস্থ্য সুখশান্তিই প্রধান সুব ও যুদ্ধবিগ্রহ উহার একটা সাময়িক বিপর্যয়, সেখানে ইন্দুবালা-চরিত্র একেবারে অপ্রাসঙ্গিক নহে। ঐন্দ্রিলা-শচী-রতি-চপলা প্রভৃতি নারীচরিত্র-সমাবেশে কাব্যে যে একটি ভাববৃত্ত রচিত হইয়াছে, ইন্দুবালা তাহার কোমলতম, নমনীয়তম বিন্দুরূপে উহার সম্পূর্ণতাবিধান করিয়াছে। দিকে দিকে প্রজ্বলিত সমরানলের পিছনে গার্হস্থ্য জীবনের যে শান্তিবারি-সেচনের অভিপ্রায় কবির অবচেতন মনে প্রচ্ছন্ন ছিল ইন্দুবালা-চরিত্র তাহারই অনাবৃত, উচ্ছ্বসিত প্রকাশ। সে দৈত্যকুলে দেবী; সুতরাং অসুর-বিক্ষুব্ধ স্বর্গলোকে দেবরাজ্য-প্রতিষ্ঠার পূর্বসূচনারূপে কাব্যমধ্যে তাহার একটি সঙ্গত স্থান আছে।

নবীনচন্দ্রের কাব্যত্রয়ীতে মহাকাব্যিক আবেদনের অভাব

নবীনচন্দ্রের 'রৈবতক', 'কুরুক্ষেত্র' ও 'প্রভাস' এই কাব্যত্রয়ীকে মহাকাব্য-লক্ষণান্বিত, ও মহাকাব্যের আদর্শে বিচারণীয় বলিয়া কোন মতেই মনে করা যায় না। ইহাদের মধ্যে যে বিরাট পরিকল্পনা ও স্থানে স্থানে ভাবগাম্ভীর্য আছে, তাহার মধ্যে মহাকাব্যের কিছু কিছু উপাদান থাকিলেও, ইহা সামগ্রিকভাবে একেবারেই মহাকাব্যে জাতীয় নহে। প্রথমতঃ এই রচনাগুলি তত্ত্বপ্রধান; কৃষ্ণের দেবত্ব-প্রতিপাদন ও তাঁহার মহাভারত-স্থাপনের উপযোগী বিরাট রাষ্ট্রনৈতিক প্রতিভা ও উদার ধর্মনীতির ব্যাখ্যা ইহাদের মুখ্য উদ্দেশ্য। ইহাদের ঐতিহাসিক অংশ কবিকল্পনা-প্রসূত ও কবির তত্ত্বপ্রতিষ্ঠার উদ্দেশ্যে নিয়োজিত। সুতরাং ইহাদের মধ্যে কল্পনার চমৎকারিত্ব ও ভাবমহিমা থাকিলেও ইহা পাঠকের পূর্ব-

সংস্কার-বিরোধী বলিয়া যে পরিচিত বাতাবরণ মহাকাব্যিক আবেদনের প্রধান উপাদান তাহার অভাব এখানে বিশেষভাবে অনুভূত হয়। বিখ্যাত সমালোচক প্যাটিসন মিল্টনের 'প্যারাডাইস লস্ট' সম্বন্ধে যে মন্তব্য করিয়াছিলেন যে ইহা জীবন-কল্পনা ( Scheme of life ), জীবনের প্রত্যক্ষ-সংযোগ-সঞ্জাত নহে, সেই মন্তব্য নবীনচন্দ্রের কাব্যত্রয়ী সম্বন্ধেও প্রযোজ্য। অবশ্য কাব্যে গভীরভাবে অনুভূত ও উপস্থাপিত জীবনকল্পনারও স্থান আছে; কিন্তু সে কাব্য মহাকাব্য-পর্যায়ভুক্ত হইবে না।

কাব্যত্রয়ীর অধিকতর গার্হস্থ্য-প্রবণতা ও পরিকল্পনার ক্রম-সংকোচ

হেমচন্দ্র অপেক্ষাও নবীনচন্দ্র অধিকতর মাত্রায় গার্হস্থ্য জীবনের রসাতুর ও ভাবোচ্ছ্বাসপ্রবণ। কাজেই তাঁহার কৃষ্ণের জীবন-সাধনা-ব্যাখ্যার সঙ্গে পারিবারিক জীবনের তরল রসোচ্ছ্বাস প্রচুর পরিমাণে মিশিয়াছে। আসলে নবীনচন্দ্র ভক্তিরস ও ভাববিলাসের কবি। মহাভারত-প্রতিষ্ঠার রাষ্ট্রিক আয়োজন ও নবরাজ্য-সংস্থাপকের নীতি-কৌশল ও দূরদর্শিতা তাঁহার কাব্যে গৌণ; কৃষ্ণভক্তি-প্রচারের দ্বারা মানুষের চিত্তশুদ্ধি ও প্রেমোন্মত্ততার প্রভাবে হিংসা-দ্বেষ-ভেদবুদ্ধির বিলোপই তাঁহার প্রধান লক্ষ্য। সুতরাং তত্ত্বের কঠিন আবরণ ভেদ করিয়া ভাবোচ্ছ্বাসের যে ভাগীরথী-ধারা তাঁহার কাব্যে প্রবাহিত হইয়াছে তাহাতেই তাঁহার উপাদান-বিন্যাসের দৃঢ়তা ও মূলকল্পনার কেন্দ্রিকতা সম্পূর্ণ. বিপর্যস্ত হইয়াছে। 'রৈবতক'-এ আর্য-অনার্যের সংঘর্ষ ও ব্রাহ্মণ-ক্ষত্রিয়ের প্রতিদ্বন্দ্বিতা যে নাটক-রোমাঞ্চ ও বীররস-স্ফুরণের ভূমিকা রচনা করিয়াছিল, আখ্যানের পরবর্তী স্তর তাহার সম্পূর্ণ বিপরীত পথে চলিয়া এই প্রতিশ্রুতিকে ব্যর্থ করিয়াছে। 'রৈবতক'-এ অর্জুন-সুভদ্রার প্রেম ও সত্যভামার রসিকতা শৌর্য- ও কূটনীতি-প্রধান বাতাবরণের মধ্যে কতকটা সহনীয়; ব্যাসাশ্রমে শিশুদের স্খলিতবাক্ অভিবাদন উন্নত ভাবগাম্ভীর্যের মধ্যে একেবারে বিসদৃশ বোধ হয় না। কিন্তু 'কুরুক্ষেত্র'-এ মহাভারতের সুপরিচিত বস্তুবিন্যাস ও রসাবেদনের মধ্যে একদিকে 'রৈবতক'-এর কল্পনাপ্রসূত ঐতিহাসিক পরিবেশ প্রায় নিষ্ক্রিয় হইয়াছে; অপরদিকে অভিমন্যু-উত্তরা-সুলোচনার পুতুলখেলার ন্যায় তরল-চপল আচরণ, বাঙালী পরিবার-সুলভ সোহাগ-মান-অভিমানের চটুল আতিশয্য শুধু যে মহাকাব্যের পরিপন্থী তাহা নহে, আখ্যান-কাব্যের যে পূর্বতন ভাব-সমুন্নতি তাহার সহিতও সঙ্গতিহীন। 'প্রভাস'-এ একদিকে যেমন জলোচ্ছ্বাস-প্রলয় ও শ্রীকৃষ্ণের মহাপ্রয়াণের উদাত্ত-গম্ভীর, সুষ্ঠু-ব্যঞ্জনাপূর্ণ বর্ণনা আছে, অপরদিকে আবার নামসঙ্কীর্তনের ভাবমত্ততা

মহাকাব্যের সু-উচ্চ মালভূমিকে ভক্তি-প্লাবনের নীচে ডুবাইয়া দিয়াছে। বিরাট পরিকল্পনার নানামুখী বিস্তারে যে রচনার আরম্ভ তাহার শেষ পরিণতি ক্রম-সঙ্কুচিত, একক ভাবাবেগের সর্বগ্রাসিতায়। এ যেন হিমালয়ের বিচিত্র, বহু-বিস্তৃত ভূমিপ্রসারের কুমারিকা অন্তরীপের সমুদ্র-কবলিত, সূক্ষ্মাগ্র বিন্দুতে ভাবসর্বস্ব পরিসমাপ্তি।

নবীনচন্দ্রের মহাভারতীয় কল্পনার ভাব-অসঙ্গতি

আসল কথা, নবীনচন্দ্রের মহাভারতীয় পরিকল্পনার মধ্যে কোন সুনির্দিষ্ট গঠনসুষমা বা অভ্যন্তরীণ ভাবসঙ্গতি ছিল না। তাঁহার অসংযত ভাবোচ্ছ্বাস, বৃহৎ ও মহৎ হইতে অতর্কিতভাবে ক্ষুদ্র ও তুচ্ছে অবতরণ, তাঁহার আখ্যান-বিবৃতির মধ্যে অতিপল্লবিত বিস্তার, অতিরিক্ত ভাবার্দ্রতার প্রক্ষেপ ও গীতিমূর্ছনার অবাঞ্ছিত অতিরেক—এই সমস্ত লক্ষণই তাঁহার স্থির মননশীলতা ও সদাজাগ্রত শিল্প-বোধের অভাবই সূচিত করে। এই প্রবণতাগুলি কেবল যে মহাকাব্য-বিরোধী তাহা নহে; যে কোন সুষম আখ্যান বা তত্ত্বমননমূলক রচনার পক্ষেই ইহা অনুপযোগী। তাঁহার বিরুদ্ধে যথার্থ অভিযোগ তাঁহার কবিত্বশক্তির অপ্রাচুর্য নহে, ইহার অপপ্রয়োগ। গীতার জ্ঞান ও কর্ম-যোগী শ্রীকৃষ্ণের পরিচয় দিতে গিয়া যিনি শ্রীচৈতন্যচরিত্র-সুলভ রসবিহ্বলতার আশ্রয় গ্রহণ করেন, তাঁহার কবিত্বের পরিমাণ যাহাই হউক তিনি যে উপায়-দক্ষ নহেন ইহা সুনিশ্চিত। পদাবলীর ভক্তিবিহ্বল রসোচ্ছ্বাসে যাহার পরিণতি, উদাত্ত-গম্ভীর তত্ত্ব-উপস্থাপনায় তাহার প্রারম্ভে কোন সঙ্গত ভাব-সংযোজনার নিদর্শন মিলে না। হেমচন্দ্র ও নবীন-চন্দ্র ক্রমস্ফীত-গীতি-নির্ঝর-দীর্ণ মহাকাব্য-শৈলশৃঙ্গে তাঁহাদের কাব্যসিংহাসন প্রতিষ্ঠা করিতে গিয়া যে দৃঢ় আশ্রয়ভূমি হইতে স্খলিত হইয়া নীচে গড়াইয়া পড়িয়াছিলেন ও উপহাসাস্পদ হইয়াছিলেন ইহাই তাঁহাদের দুর্ভাগ্য। যে গীতিধারা স্বচ্ছন্দ-প্রবাহিত হইবার সুযোগ পাইলে তাঁহাদিগকে কীর্তিসমুদ্র-সঙ্গমে অবলীলাক্রমে পৌঁছাইয়া দিত, তাহাই মুহুর্মুহু প্রস্তর-বেষ্টনীর মধ্যে অব-রুদ্ধ হইয়া হয় শুষ্ক হইয়াছে না হয় দৃঢ় পদক্ষেপের অযোগ্য ভাবার্দ্র জলা-ভূমিতে পরিণত হইয়াছে। আখ্যান ও গীতের বিসদৃশ মিলনে উভয় রীতিই লক্ষ্যভ্রষ্ট হইয়াছে—আখ্যানের মধ্যে গীতের ভাবাতিশয্য ও গীতের মধ্যে আখ্যানের বস্তুকাঠিন্য অনুপ্রবেশ করিয়া উভয়কেই অনেক পরিমাণে স্বধর্মচ্যুত করিয়াছে।

হেমচন্দ্র ও নবীনচন্দ্র উভয়েই কিছু বিশুদ্ধ গীতিকবিতা রচনা করিয়াছিলেন।

হেমচন্দ্রের 'কবিতাবলী' দুই ভাগ ( ১৮৭০, ১৮৮০ ); 'বিবিধ কবিতা' ( ১৮৯৩ ) ও 'চিত্তবিকাশ' (১৮৯৮); নবীনচন্দ্রের 'অবকাশরঞ্জিনী' (১৮৭১, ১৮৭৮ )—এইগুলি তাঁহাদের গীতিকবিতাসংগ্রহ। এই যুগে তত্ত্বাচ্ছন্ন ও মননির্ভর কবিগোষ্ঠীর বিশুদ্ধ গীতিমানস তখনও নির্বারিত হয় নাই। হেমচন্দ্রের 'ভারতসঙ্গীত', 'পদ্মের মৃণাল এক' 'প্রভু, কি দশা হবে আমার' ইত্যাদি কবিতায় কবির তীব্র স্বাজাত্যবোধ, জাতীয় জীবনের উত্থান-পতন সম্বন্ধে ভাবনা ও নিজ অন্ধত্বের জন্য মনোবেদনা প্রকাশিত হইয়াছে; কিন্তু কবির মনোভাবের আন্তরিকতা সত্ত্বেও, তাঁহার প্রকাশ আবেগময় ও কল্পনা-ভাস্বর হইয়া উঠে নাই; ভাবনার ধূমরাশি ভাবের অগ্নিদীপ্তি লাভ করে নাই। নবীনচন্দ্রের 'অবকাশরঞ্জিনী'র 'পিতৃহীন যুবক' যদিও আত্মজীবনের করুণতম অভিজ্ঞতার কাব্যরূপ, তথাপি, ইহার অপরিমিত দৈর্ঘ্য ও উক্তির পৌনঃপুনিকতা রসকে জমাট-বাঁধিতে দেয় নাই এবং প্রকাশ-দুর্বলতার দ্বারা ইহার ভাবের অকৃত্রিমতা বহু স্থলেই বিড়ম্বিত হইয়াছে। তাঁহার 'ভারত-উচ্ছ্বাস' হেমচন্দ্রের 'ভারত-সঙ্গীতের' সহিত তুলনায় নিকৃষ্ট স্তরে স্থান পাইয়াছে। বরং হেমচন্দ্রের বৃহৎ কাব্য 'দশমহাবিদ্যা' ( ১৮৮২ )-ও নবীনচন্দ্রের 'পলাশীর যুদ্ধ' ( ১৮৭৫ ) স্থানে স্থানে ভাবের গভীর উপলব্ধি ও সুমিত প্রকাশে উন্নত গীতি-প্রতিভার পরিচয় দিয়াছে। হেম-নবীনের অধিকাংশ কবিতাতেই কাব্য-প্রেরণা আসিয়াছে কোন তত্ত্ব বা বহির্ঘটনাকে অবলম্বন করিয়া; সমস্ত বহির্ব্যাপার-নিরপেক্ষ নিবিড় অন্তর-অনুভূতি কবির মনে এক অখণ্ড রসের অনিবার্য প্রকাশ-আকৃতি উদ্রিক্ত করে নাই।

হেম-নবীনের গীতিকবিতা

সমকালীন সমালোচক-গোষ্ঠী মধুসূদন ও রবীন্দ্রনাথের অন্তর্বর্তী কালে হেমচন্দ্র-নবীনচন্দ্রের জন্য যে প্রধান আসন নির্দেশ করিয়াছিলেন, তাহা আধুনিক সমালোচনার মানদণ্ডে কতকটা অতিপ্রশংসামূলক বলিয়া মনে হইলেও সামগ্রিক দৃষ্টিভঙ্গীতে যথার্থ বিচারবুদ্ধি-প্রণোদিত। বাংলা কাব্যের অগ্রগতির প্রধান শাখা তাঁহাদের মধ্য দিয়াই প্রবাহিত হইয়াছিল। বিষয়-গৌরব, সমসাময়িক রুচির অনুবর্তন, ভাবনার সমুন্নতি ও কাব্যশক্তির, অসম হইলেও, উন্নত প্রকাশ—এই সমস্ত দিক দিয়া বিচার করিলে উহাদের প্রাধান্য স্বীকার করিতেই হয়। ইহাদের যথার্থ স্থান নির্ণয় করিতে হইলে ইহাদের তুলনা করিতে হইবে মধুসূদন বা রবীন্দ্রনাথের ন্যায় যুগাতিসারী কবির সঙ্গে নহে, যাঁহাদের কাব্যে

বাংলা সাহিত্যে হেম-নবীনের স্থান

যুগচেতনা আংশিকভাবে প্রতিফলিত হইয়াছিল, সেই যুগানুগত কবি-গোষ্ঠীর সঙ্গে। অবশ্য বিহারীলাল সম্পূর্ণভাবে নিঃসঙ্গ ও আত্মসমাহিত গীতিকবি হইয়াও রবীন্দ্রনাথের ন্যায় ভাব-শিষ্যের অপ্রত্যাশিত আবির্ভাবের জন্য ভবিষ্যৎ কাব্য-ধারার পথিকৃতের গৌরব অর্জন করিয়াছেন। হেমচন্দ্র-নবীনচন্দ্র যে পৌরাণিক মহাকাব্যের দিন ফুরাইয়াছে তাহার অনুশীলন ও যে গীতি-কবিতার দিন আসিতেছে তাহাব সার্থক প্রত্যুদ্‌গমনে অক্ষমতার জন্য ভবিষ্যৎ-নিয়ন্ত্রণের অধিকার হারাইয়াছেন। তথাপি অক্ষয়চন্দ্র চৌধুরীর 'উদাসিনী' ( ১৮৭৪ ), দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের রূপক-কাব্য 'স্বপ্নপ্রয়াণ' ( ১৮৭৫ ), ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায়েব 'যোগেশ কাব্য' ( ১৮৮১ ) প্রভৃতি কল্পনাশ্রয়ী, নিরাশ-প্রণয়মূলক ও উদ্ভট ও অবাস্তব ঘটনাজালে কুহেলিকাচ্ছন্ন কাব্যের সহিত তুলনায় হেমচন্দ্র-নবীনচন্দ্রেব কাব্যেব অনুভূতিব গাঢ়তা ও ভাবসত্যের উৎকর্ষ সম্বন্ধে সন্দেহের কোন কারণ নাই। সুতবাং তাঁহাদের কাব্য সম্বন্ধে আমাদের মতের যতই পরিবর্তন ঘটুক না কেন সাহিত্যের ইতিহাসে তাঁহাদের স্থান অক্ষুণ্ণ থাকিবে।

৫

## রবীন্দ্রপূর্ব গীতিকবিগোষ্ঠী

বিহারীলালের পূর্বেও যে আধুনিক বাংলা সাহিত্যে গীতি-কবিতার অনুশীলন হইতেছিল, তাহার নিদর্শন মিলে অধুনা বিস্মৃত-প্রায় বহু কবির রচনা হইতে। এই সমস্ত গীতিকবিতার মধ্যে উল্লেখযোগ্য উৎকর্ষের পরিচয় না মিলিলেও এবং ইহাদের মধ্যে ব্যক্তিগত অনুভূতির আপেক্ষিক অভাব ও প্রচলিত রীতির অনুবর্তনে ভাববিলাসের অতি-প্রাদুর্ভাব দেখা গেলেও, ইহারা কাব্যময় ভাষার অনুশীলনে ও আত্মগত ভাবধারার প্রবাহকে চালু রাখিয়া প্রতিভা-চিহ্নিত গীতিকবির আবির্ভাবের জন্য ক্ষেত্র প্রস্তুত করিতেছিল। কাব্যাকাশে বাষ্পাকার ভাবরাশির ইতস্ততঃ সঞ্চরণ-শীল লঘু মেঘমালা কখন যে অনুকূল বায়ুর প্রভাবে সংহত ও নিবিড় হইয়া ধারাবর্ষণে আপনাকে মুক্তি দিবে, কখন যে প্রথানুসরণের মধ্যে প্রতিভার স্বকীয়তা দীপ্ত হইয়া উঠিবে তাহা নিশ্চিত করিয়া নির্ধারণ করা যায় না। তথাপি সকল দেশের সাহিত্যে বহু পথিকের যাতায়াতের চিহ্নিত রাজপথ দিয়াই

প্রাক্-বিহারীলাল গীতিকবি

একদিন প্রতিভার স্বর্ণরথ বিজয়যাত্রার প্রেরণা লাভ করে। এই প্রাক্-বিহারীলাল কবিগোষ্ঠীর মধ্যে **ভুবনমোহিনী দেবীর** ছদ্মনামধারী **নবীনচন্দ্র মুখোপাধ্যায়** (১৮৫২—১৯২২), 'যমুনা-লহরী' ও 'ভারতবিলাপ'-এর কবি **গোবিন্দচন্দ্র রায়** (১৮৩৮—১৯১৭), 'সদ্ভাবশতক'-এর (১৮৬১) কবি **কৃষ্ণচন্দ্র মজুমদার** (১৮৩৭—১৯০৬) প্রভৃতির নাম করা যাইতে পারে।

রবীন্দ্রনাথের কিছু বয়োজ্যেষ্ঠ ও তাঁহার জীবনকালে আবির্ভূত অনেক প্রতিষ্ঠাবান কবি তাঁহার আবির্ভাবের আকস্মিকতাকে ভূমিকা-প্রস্তুতির সূচনা দ্বারা কিছু পরিমাণে খণ্ডিত করেন। এই কবিদের আলোচনা করিলে এই ধারণাই জন্মে যে রবীন্দ্রনাথ আকাশ হইতে পড়েন নাই, বাংলা দেশের বহু-কর্ষিত কাব্য-মৃত্তিকাতেই বীজরূপে তাঁহার উদ্ভব হইয়াছিল। **সুরেন্দ্রনাথ মজুমদারের** (১৮৩৮—১৮৭৮) 'মহিলা' কাব্য (১৮৮০, ১৮৮৩) বিষয়ের দিক দিয়া এক যুক্তিনিষ্ঠ, আবেগমুক্ত, তথ্যদৃঢ় রূপের পরিচয় বহন করে। কাব্যরীতির দিক দিয়া তিনি বিহারীলালের সম্পূর্ণ বিপরীত। যে নারীসৌন্দর্য ও প্রেম সাধারণ কবির মনে আবেশমত্ততার সৃষ্টি করে তাহারই বর্ণনায় তিনি ক্লাসিকাল রীতির মননশীল দৃঢ়বদ্ধতা ও শ্রদ্ধান্বিত ভাবসংযমের পরিচয় দিয়াছেন।

সুরেন্দ্রনাথ মজুমদারের মহিলাকাব্য

**অক্ষয়কুমার বড়াল** (১০৬০—১৯১৯) বিহারীলাল ও সুরেন্দ্রনাথের ভাব-সমন্বয়পুষ্ট কবি। তাঁহার আবেগ ও হৃদয়োচ্ছ্বাস বিহারীলালের ন্যায় গভীর হইলেও উহার প্রকাশ সুরেন্দ্রনাথের সংযম ও যুক্তি-নিবদ্ধ রীতির সমধর্মী। তাঁহার 'নারীবন্দনা' কবিতায় সুরেন্দ্রনাথের 'মহিলা' কাব্যের প্রতিধ্বনি শোনা যায়; তাঁহার 'মানববন্দনা'-য় জীববিবর্তন-বাদের বিজ্ঞানতত্ত্ব, মানবের ক্রমাভিব্যক্তির বিভিন্ন স্তর, ব্যঞ্জনাধর্মী চিত্ররূপক ও ভাষার ঘনবদ্ধ, অর্থগূঢ় সংক্ষিপ্তির সাহায্যে চমৎকারভাবে কাব্যোচিত প্রকাশ লাভ করিয়াছে। বৈজ্ঞানিক চিন্তাধারার এইরূপ কাব্যরূপায়ণের সার্থক দৃষ্টান্ত বাংলা সাহিত্যে দুর্লভ। তাঁহার পত্নীবিয়োগ উপলক্ষ্যে রচিত 'এষা' (১৯১২) গভীর বেদনাবোধের সহিত দার্শনিক তত্ত্বজিজ্ঞাসার এক অপূর্ব সমন্বয় সাধন করিয়াছে। তাঁহার মননপ্রধান কাব্য পরিমাণের স্বল্পতা ও জিজ্ঞাসা-কণ্টকিত ভাবধারার প্রবাহের বেগহীনতার জন্য বাংলা সাহিত্যে উহার ন্যায্য প্রভাব হইতে বঞ্চিত হইয়াছে।

অক্ষয়কুমার বড়াল

**দেবেন্দ্রনাথ সেনের** (১৮৫৪—১৯২০) কবিতায় বাঙালীর চিরন্তন গার্হস্থ্য রস-

পিপাসা বর্ণাঢ্য কল্পনা ও অরূপলোকের ইঙ্গিতবাহী ঐকান্তিক ভক্তির সংস্পর্শে এক নূতন আস্বাদ-নিবিড়তা লাভ করিয়াছে। তিনি আমাদের সাধারণ গৃহাঙ্গনে ছোট ছোট শিশুর খেলায় ও হাসিতে, দাম্পত্য প্রেমের স্বভাবমাধুর্যে, পারিবারিক সম্পর্কের সহজ প্রীতি-বিনিময়ে, বৈষ্ণব কবির ভাব-প্রগাঢ়তা, বৃন্দাবনের অলৌকিক রসব্যঞ্জনা, অশোক-পলাশের রক্তিম রাগের অতিরঞ্জন আরোপ করিয়া উহাকে অসাধারণত্ব-মণ্ডিত করিয়াছেন। নবীনচন্দ্র সেনের মতই তাঁহার ভাবাকুলতা, তাঁহার হঠাৎ-উচ্ছ্বসিত, অসংবরণীয় রূপপিপাসা, কিন্তু তাঁহার রচনার পরিণততব শিল্পবোধ ও প্রকাশদক্ষতা তাঁহাকে নবীনচন্দ্রের ভাবপ্লাবনে অসহায় আত্মসমর্পণের দুর্গতি হইতে রক্ষা করিয়াছে। তথাপি তাঁহার অনেক কবিতায় কষ্টকল্পনা, অপরিমিত বর্ণবিলাস ও অনুভূতির অসমতা লক্ষিত হয়। তাঁহার অতি-প্রখর ইন্দ্রিয়ানুভূতি (sensuousness) সময় সময় অধ্যাত্ম ইঙ্গিতের সীমার মধ্যে সংযত না থাকিয়া মাত্রাতিরিক্ত উগ্রতার সহিত আত্মপ্রকাশ করিয়াছে। তুচ্ছ বিষয়ে অতিগুরু ভাবতাৎপর্যের আরোপ, রং লইয়া মাতামাতি, আবীর-কুঙ্কুমের ছড়াছড়ি তাঁহার কাব্যে ঔচিত্য ও পরিমিতিবোধের অভাবও সূচিত করে। তাঁহার সনেটসমূহে গাঢ়তা ও শিথিলতার যুগপৎ অবস্থিতিও তাঁহার কাব্যপ্রেরণার অসমত্বের পরিচায়ক।

দেবেন্দ্রনাথ সেন

**গোবিন্দচন্দ্র দাস** ( ১৮৫৬—১৯১৮ ) ঢাকা জেলায় ভাওয়ালের কবি-রূপে পবিচিত। তাঁহার কাব্যে দুর্বার আবেগ, অসঙ্কোচ দেহভোগ-কামনা ও তীব্র বেদনাময় জীবন-অভিজ্ঞতার বলিষ্ঠ অভিব্যক্তি পাওয়া যায়। তাঁহার প্রেম-কবিতায় তিনি কবিসুলভ আদর্শবাদের ও অতীন্দ্রিয় মিলনাকৃতির স্নিগ্ধ-শীতল পানীয়ের পরিবর্তে উগ্র দেহলালসার উত্তেজক সুরা পরিবেশন করিয়াছেন। গৈরিক অগ্নিস্রাবের ন্যায় অসংযত ও সময় সময় সুরুচির সীমালঙ্ঘী ভাব-প্রকাশে তিনি এক অসাধারণ বলিষ্ঠ ব্যক্তিত্বের পরিচয় দিয়াছেন। তাঁহার অনুভূতির প্রখরতার অনুরূপ শিল্পসংযম থাকিলে তিনি উনবিংশ শতকের একজন শ্রেষ্ঠ কবিরূপে প্রতিষ্ঠিত হইতে পারিতেন। তথাপি তিনি বাংলা কাব্যের স্থির, শান্ত, নীলাম্বর-প্রতিবিম্বিত সরোবরে এক উষ্ণ জীবনধারা, এক আবিল স্রোতোবেগ প্রবেশ করাইয়া ইহার শক্তিবৃদ্ধি ও বাস্তব জীবনের সহিত ইহার সম্পর্ককে ঘনিষ্ঠতর করিয়াছেন। ইহার কবিতার প্রকাশভঙ্গীর রূঢ় সবলতা ও অকৃত্রিম ভাবানুসারিতা বাংলা কাব্যে এক নূতন সুর ধ্বনিত করিয়াছে।

গোবিন্দচন্দ্র দাস

এই যুগে গীতিকবিতার ক্ষেত্রে অনেকগুলি মহিলা-কবির আবির্ভাব একটি স্মরণীয় ঘটনা। প্রাক্-আধুনিক বাংলা সাহিত্যে 'ময়মনসিংহ গীতিকা'র কবি **চন্দ্রাবতী** ছাড়া আর বড় একটা নারী-কবির নাম শোনা যায় না। বৈষ্ণব ও শাক্ত পদাবলীতে প্রেম-ভক্তির যে সর্বজনীন রস-মহোৎসব, তাহাতে নারীব সক্রিয় অংশগ্রহণের বিশেষ কোন নিদর্শন মিলে না। পদাবলীর মাধবী হয়ত কোনও সখীভাববিভোর পুরুষ-পদকর্তার ভাব-সাধনার ছদ্মবেশ। কিন্তু উনবিংশ শতকের শেষের দিকে, পাশ্চাত্ত্য শিক্ষা-দীক্ষার নর-নারীনির্বিশেষে প্রসারের ফলে, হয়ত বা পুরুষ-কবির ভাববিহ্বল স্তবস্তুতির প্রেরণায়, নারীর অন্তর-দ্বার উন্মোচিত হইল ও তাহার মনে আত্ম-প্রকাশের আবেগ সঞ্চাবিত হইল। এই মহিলা-কবিগোষ্ঠীর মধ্যে **স্বর্ণকুমারী দেবী** (১৮৫৫—১৯৩২), **গিরীন্দ্রমোহিনী দাসী** (১৮৫৮—১৯২৪), **মানকুমারী বসু** (১৮৬৩—১৯৪৩) ও **কামিনী রায়ের** (১৮৬৪—১৯৩৩) নাম সম্মানিত উল্লেখের দাবী কবে। এই মহিলা-কবিগণ সকলেই দীর্ঘজীবী ছিলেন; তাঁহাদেব জীবন-কাল ববীন্দ্রনাথেব অন্তিম যুগ পর্যন্ত প্রসাবিত ছিল। কিন্তু তাঁহাদের কাব্যজীবন অতীতের স্মৃতিরোমন্থনাশ্রয়ী, হারানো যুগেব ম্লান গোধূলি-আলোকে ধূসর। রবীন্দ্রকাব্যের নবভাবধারাব তরঙ্গিত উচ্ছ্বাস তাঁহাদিগকে একেবারেই স্পর্শ কবে নাই। ইঁহাদের কবি-প্রেরণা এক কামিনী রায় ব্যতীত অন্যান্য সকলের ক্ষেত্রে, রবীন্দ্রনাথের প্রতিষ্ঠার পূর্বেই নিঃশেষিত হইয়াছিল। পারিবারিক জীবনের বেদনাময় আঘাত, প্রিয়জন-বিরহ, পুত্র-কন্যার প্রতি আশঙ্কা-ব্যাকুল, নিবিড়-সংসক্তিপূর্ণ স্নেহ-মমতা, ভাগ্য ও ভগবানের প্রতি অশ্রুবিহ্বল, দীর্ঘশ্বাসক্ষুব্ধ অনুযোগ, জীবন-রহস্যের দুর্জ্ঞেয়তার জন্য মৃদু খেদ ও ক্ষোভ—বিরল ব্যতিক্রম ও তাঁহাদের কবিতার সাধারণ ভাব ও বিষয়। তাঁহাদের সমস্ত কবিতায় একটা শান্ত, বিষণ্ণ আত্মনিবেদনের সুর শোনা যায়। তাঁহাদের কবিতা, তুলসী-তলায় জ্বালা সন্ধ্যাদীপের স্তিমিত আলোকের ন্যায়, যিনি মানববুদ্ধির অগোচর, সংসারের সুখদুঃখের বিধাতা, তাঁহার উদ্দেশ্যে নিবেদিত ভাবারতির স্নিগ্ধ, শান্ত অর্ঘ্যরচনা। তাঁহাদের কথাগুলি যেন অবগুণ্ঠনের আড়াল হইতে মৃদুস্বরে ফিস ফিস করিয়া বলা; কোথাও কণ্ঠস্বরের উচ্চতা, আবেগের উদ্দামতা বা কল্পনার ঊর্ধ্বচারী মহনীয়তা নাই। সংসার-জীবনেও যেমন, কাব্যজীবনেও তেমনি, নারীসত্তার অবগুণ্ঠিত প্রকাশ এই কবিতাগুলিতে রূপ পাইয়াছে। মাঝে মধ্যে সূক্ষ্ম অনুভূতি, অন্তররুদ্ধ আবেগের মৃদু স্পন্দন, প্রকাশের মর্মস্পর্শী, নিরাভরণ

মহিলা-কবি

সরলতা, জীবনজিজ্ঞাসার স্বতঃস্ফূর্ত প্রত্যক্ষতা নারীর অন্তর-সৌকুমার্যের সুরভিত পরিচয় বহন করে। ভাবিতে বিস্ময় লাগে যে যখন রবীন্দ্রনাথ তাঁহার কাব্যে নারীপ্রেমের বিচিত্র পরিচয়, নারীহৃদয়ের অপরিমেয় রহস্যের অপূর্ব গাথা রচনা করিতেছেন, তখন তাঁহারই প্রায় সমকালীন মহিলা-কবিরা আপনাদের এই ভাববৈচিত্র্য, হৃদয়ের এই আবেগ-উদ্বেলতার ইঙ্গিতমাত্র না দিয়া কেবল ঘর-কন্নার কথায়, ক্ষুদ্র সুখ-দুঃখ-চিন্তাভাবনা-বিজড়িত সংসার-জীবনের প্রতিচ্ছবিতেই তাঁহাদের কাব্য-প্রেরণাকে সীমাবদ্ধ রাখিয়াছেন। সেখানে প্রতিবেশীর গৃহে নারীর চারিদিকে হাজার রংমশাল জ্বলিয়া উঠিয়াছে, যেখানে ইঁহারা নিজের ঘরে কেবল স্তিমিত গৃহপ্রদীপের মিটমিটে আলোকেই আত্মপরিচয় অর্ধ-উদ্ঘাটিত করিয়া সন্তুষ্ট আছেন। নারীর দ্বৈতসত্তার যে জ্যোতির্বিভাসিত দিকটি পুরুষের চক্ষে উদ্ভাসিত হয়, নারীর চক্ষে সে দিকটা অদৃশ্য থাকাই বোধ হয় স্বাভাবিক।

## পঞ্চম অধ্যায়

# প্রবন্ধ-সাহিত্য

### ১

জ্ঞান-বিজ্ঞানের ব্যাপক প্রসারের ফলে যখন কোন জাতির মধ্যে নানাবিষয়ক কৌতূহল ও জগৎ ও জীবনের জ্ঞাতব্য তথ্য সম্বন্ধে পিপাসা জাগিয়া উঠে, তখনই সে জাতির সাহিত্যে প্রবন্ধরচনার সূত্রপাত হয়। প্রবন্ধের বাহিরের রূপ ইহার আকারের আপেক্ষিক ক্ষুদ্রতা ও স্বল্প পরিসরে স্বয়ং-সম্পূর্ণতার দ্বারা নির্ণীত হয়। সাময়িক পত্রিকাই প্রবন্ধ-সাহিত্যের মুখ্য প্রেরণা ও প্রধান আশ্রয়স্থল যোগাইয়াছে। ইহার কলেবর পূর্ণ ও পাঠকসাধারণের কৌতূহল চরিতার্থ করিতে এই ক্ষুদ্রাকার, তথ্যপূর্ণ রচনা-সম্ভারের প্রয়োজন। সেই একই কারণে ইহা যতদূর সম্ভব সরল ভাষায় ও সরস ভঙ্গীতে লিখিত হইবার দাবী করে। একটা সমগ্র গ্রন্থ পড়িতে যে পরিমাণ অখণ্ড মনোযোগ ও গভীর অভিনিবেশের প্রয়োজন, ইহার দুরূহ তত্ত্ব ও গুরুগম্ভীর রচনাপদ্ধতি আয়ত্ত করিতে যে মানসিক প্রয়াস অপরিহার্য, ক্ষুদ্র প্রবন্ধে যাহাতে সে পরিমাণ মাথা ঘামানো দরকার না হয়, সে দিকে লক্ষ্য রাখিয়াই ইহার ভাবগ্রন্থন ও প্রকাশভঙ্গী নিয়মিত হয়। সুতরাং ইহার পিছনে এক দিকে যেমন থাকে জ্ঞান-পরিবেশনের আকাঙ্ক্ষা, অন্যদিকে তেমনি থাকে বিষয়ের আয়তন ও দুরূহতা যথাসম্ভব কমাইয়া এই জ্ঞানের সহজ উপস্থাপনা। তথ্য ও তত্ত্ব যাহাতে ভার না হইয়া উপভোগরূপে অন্তরে প্রবেশ করে সেই মূল-উদ্দেশ্য লইয়াই প্রবন্ধ-সাহিত্যের সূত্রপাত।

*প্রবন্ধ-সাহিত্যের মূলসূত্র*

প্রাক্-আধুনিক যুগের বাংলা সাহিত্যে প্রবন্ধ-জাতীয় কোন রচনার নিদর্শন মিলে না। অবশ্য সেখানে প্রবন্ধ শব্দটি প্রকৃষ্ট-বন্ধন-সমন্বিত বৃহৎ রচনাকেই বুঝাইত। তবে রামায়ণ-মহাভারত বা ভাগবত-পুরাণাদির মূল-আখ্যানের ফাঁকে ফাঁকে যে সমস্ত ছোট ছোট গল্পের সাহায্যে কোন নীতিতত্ত্বের বা ধর্মসমস্যার সংক্ষিপ্ত আলোচনা বা স্বরূপ-প্রতিপাদন-চেষ্টা হইত সেই প্রচেষ্টাগুলিকে প্রবন্ধ-পর্যায়ভুক্ত করা চলে। অবশ্য যে জাতীয় গল্পে গল্পরসটা গৌণ, তত্ত্বজিজ্ঞাসাই মুখ্য, গল্প যেখানে কেবল মাত্র কোন সিদ্ধান্ত-প্রতিষ্ঠার উপায়রূপে ব্যবহৃত হইত,

*প্রাক্-আধুনিক যুগে প্রবন্ধ-সাহিত্যের অনুপস্থিতি*

সেইখানেই ইহা প্রবন্ধের সমধর্মী। এই মানদণ্ডে কিছুকিছু বৌদ্ধ জাতককেও প্রবন্ধের পূর্বরূপ বলিয়া মনে করা যাইতে পারে। কিন্তু এই সমস্ত খণ্ড-আখ্যান-গুলি বৃহত্তর ধর্মকাব্যসমূহের অবিচ্ছিন্ন অঙ্গরূপে তাহাদের বিরাট কলেবরে বিলুপ্ত হইয়া স্বতন্ত্র স্বীকৃতি লাভ করিতে পারে নাই। আর যেখানে ধর্মতত্ত্ব-আলোচনায় কেবল মাত্র শাস্ত্রানুগত্যই প্রধান, স্বাধীন বুদ্ধির বিকাশ সেরূপ পরিস্ফুট হয় নাই, সেখানেও প্রবন্ধের পূর্বলক্ষণ আবিষ্কার করা যায় না।

প্রবন্ধ-সাহিত্যের প্রথম প্রকাশ

সুতরাং প্রবন্ধ ইহার বিশেষ অর্থে যে আধুনিক যুগেরই আবির্ভাব তাহা স্বীকার করিতে কোন বাধা নাই। ইহার উদ্ভবের প্রথম উপলক্ষ্য হইল উনবিংশ শতকের প্রথমে ধর্মবিষয়ক বাদানুবাদ। বামমোহন রায়, ভবানীচরণ বন্দ্যো-পাধ্যায় ও খ্রীষ্টান ধর্মযাজক-গোষ্ঠীর ধর্মবিবোধকে কেন্দ্র কবিয়াই প্রবন্ধেব কায়া প্রথম নির্মিত হয়। অবশ্য আধুনিক অর্থে প্রবন্ধের আত্মা বা অন্তরের বিশেষ বসাবেদনের যে কতটুকু ইহাদের মধ্যে আছে তাহা বলা শক্ত। তবে ইহার বহিরঙ্গের প্রথম সাক্ষাৎ আমরা এইখানেই পাই।

প্রবন্ধে সাহিত্যরসের মূল-উৎস

অতিরিক্ত উদ্দেশ্যপরতন্ত্রতা ও প্রকাশ-সৌষ্ঠবহীন যুক্তিতর্ক-সর্বস্বতা প্রবন্ধের সাহিত্যিক গুণ-বিকাশের পক্ষে বাধাস্বরূপ। যখন প্রবন্ধ সম্বন্ধে আমাদের মনের ভাব এমন এক পর্যায়ে পৌঁছে, যখন কি বলা হইল অপেক্ষা কেমন করিয়া বলা হইল এই প্রশ্নই আমাদের নিকট বড হইয়া দেখা দেয়, তখনই প্রবন্ধের সাহিত্যরস সঞ্চিত হইবার অনুকূল সময় আসে। যখন কোন প্রতিপক্ষকে লক্ষ্য করিয়া নহে, লেখকেব নিজেরই মননশীলতা বা ভাবপ্রেরণা এক অনুকূল পাঠকগোষ্ঠীকে শ্রোতারূপে কল্পনা করিয়া আত্মবিকাশের পথ খোঁজে তখনই প্রবন্ধে রসসঞ্চার হয়। জ্ঞানবিতরণ উদ্দেশ্য হইলেও যখন উহার পরিবেশন-প্রথার হৃদয়-গ্রাহিতাকে সমতুল্য মর্যাদা দেওয়া হয়, তখন জ্ঞানের বস্তু রসের পর্যায়ে পদক্ষেপ করে।

অক্ষয়কুমার দত্ত

এই সাহিত্যরস-সৃষ্টিপ্রয়াসী প্রাবন্ধিক-গোষ্ঠীর মধ্যে **অক্ষয়কুমার দত্ত** (১৮২০-১৮৮৬) কালের দিক দিয়া সর্বাগ্রবর্তী ছিলেন। তাঁহার সমস্ত রচনাই, ছোট হউক বড় হউক, প্রবন্ধধর্মী। তাঁহার 'বাহ্যবস্তুর সহিত মানব-প্রকৃতির সম্বন্ধ-বিচার' (১৮৫২-১৮৫৩), 'ভারতবর্ষীয় উপাসক-সম্প্রদায়' (১৮৭০, ১৮৮৩) ও 'ধর্মনীতি' (১৮৮৫)—বিভিন্ন বিষয়ের ধারাবাহিক আলোচনা-সংযুক্ত; অখণ্ড গ্রন্থ হইলেও ইহাদের এক একটি অধ্যায়ের মধ্যে

প্রবন্ধের রীতি প্রতিফলিত হইয়াছে। ইহাদের মধ্যে জ্ঞানপ্রচারই প্রধান উদ্দেশ্য হওয়ায় ও ভঙ্গীর সরসতা ও ব্যক্তিক অনুভূতির আপেক্ষিক অপ্রাচুর্য থাকায় ইহারা প্রবন্ধ হিসাবে খুব উচ্চ স্তরে পৌছায় নাই। কিন্তু তাঁহার 'চারুপাঠ' তিন খণ্ড (১৮৫২, ১৮৫৩, ১৮৫৯) সত্যিকার প্রবন্ধ-সংগ্রহ। এই লেখাগুলিতে অক্ষয়-কুমারের চিন্তার পরিচ্ছন্নতা ও যুক্তিনিষ্ঠ বৈজ্ঞানিক মনের প্রশংসনীয় পরিচয় পাওয়া যায়। শব্দপ্রয়োগে ও বাক্যগঠনরীতিতে কিছুটা গতিস্বচ্ছন্দতা, অনায়াস-লভ্য সাবলীলতার অভাব থাকিলেও তাঁহার মননের ঋজুতা ও তথ্যের বিন্যাস-পারিপাট্য পাঠকচিত্তের অভিনন্দন লাভ করে। তাঁহার তিনটি স্বপ্নদর্শন-বিষয়ক নিবন্ধ, ইংরেজ প্রাবন্ধিক অ্যাডিসনের দৃষ্টান্ত-প্রভাবিত হইলেও, রূপক-কল্পনার সার্থক প্রয়োগ ও লেখকের নিবিড় মানসানুভূতির স্পর্শে, উচ্চাঙ্গের সাহিত্যপদবাচ্য হইয়াছে, শুধু তথ্য ও জ্ঞানের প্রকাশ-সীমা অতিক্রম করিয়া পাঠকের মনে রসবোধের গভীরতর আগ্রহ জাগাইতে সমর্থ হইয়াছে।

**ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর**-এর (১৮২০-১৮৯১) ছন্দস্খলিত ও প্রসাদগুণাঢ্য রচনার মধ্যে প্রবন্ধের বিশেষ দর্শন মিলে না। তাঁহার শিশুপাঠ্য গ্রন্থ 'বোধোদয়' বিচ্ছিন্ন প্রবন্ধের সমষ্টি হইলেও, ইহার বিষয় ও বিন্যাসরীতি এত সর্বজনবোধ্য প্রাথমিক স্তরের যে ইহাতে প্রবন্ধের যে আদি-লক্ষণ মননশীলতা তাহারও বিশেষ স্পর্শ পাওয়া যায় না। তাঁহার 'বিধবাবিবাহ' ও 'বহুবিবাহ'-বিষয়ক প্রস্তাবগুলি একটা বিশেষ উদ্দেশ্য-সিদ্ধি ও মতপ্রতিষ্ঠার অভিপ্রায় দ্বারা এত বেশী প্রভাবিত ও আকারে এত বড় যে প্রবন্ধের বিশুদ্ধ ও ফল-নিরপেক্ষ জ্ঞানসাধনা উহাদের মধ্যে আত্মপ্রকাশ করে নাই। তবে তিনি প্রবন্ধ না লিখিলেও প্রবন্ধের উপযোগী মার্জিত ও সুগঠিত ভাবসৃষ্টির কার্যে সহায়তা করিয়াছেন।

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর

**মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর** (১৮১৭—১৯০৫) 'তত্ত্ববোধিনী' পত্রিকার প্রতিষ্ঠাতা ও নিয়মিত লেখক এবং ব্রাহ্মধর্মের ব্যাখ্যাতা ও প্রচারকরূপে প্রবন্ধ-সাহিত্যের সহিত অতি ঘনিষ্ঠভাবে সংপৃক্ত ছিলেন। তাঁহার রচনায় পাণ্ডিত্য ও শাস্ত্রজ্ঞান অপেক্ষা সূক্ষ্ম সৌন্দর্যবোধ ও গভীর অধ্যাত্ম-অনুভূতির আধিক্য ছিল। এই লেখাগুলির মধ্যে লেখকের মনের একটি বিশেষ ভাবমুগ্ধতা, তাঁহার অন্তর-বিচ্ছুরিত একটা জ্যোতির্ময় অনুভূতি প্রবন্ধের একটা নূতন প্রকাশ-শক্তির পরিচয় দিয়াছে, তত্ত্বালোচনাকে কাব্যলোকের অনির্বচনীয় রহস্য-লোকে উন্নীত করিয়াছে। তাঁহার রচনার

দেবেন্দ্রনাথ ঠাকুর

